প্রথম প্রকাশ : ১৩৬৯ পৌষ, ডিসেম্বর ১৯৬২

প্রচ্ছদ : অজয় গুপ্ত

প্রকাশক : সুধাংশুশেখর দে। দে'জ পাবলিশিং
১৩ বঙ্কিম চ্যাটার্জি স্ট্রিট, কলকাতা ৭০০ ০৭৩
বর্ণ-সংস্থাপনা : দিলীপ দে। লেজার অ্যান্ড গ্রাফিক্স
১৫৭বি মসজিদ বাড়ি স্ট্রিট, কলকাতা ৭০০ ০০৬
মুদ্রক : স্বপনকুমার দে। দে'জ অফসেট
১৩ বঙ্কিম চ্যাটার্জি স্ট্রিট, কলকাতা ৭০০ ০৭৩

শ্রীপুলিনবিহারী সেন
শ্রীক্ষিতীশ রায়
শ্রীকৃষ্ণ কৃপালনী
স্নেহ-উপহার

বোলপুর-শান্তিনিকেতন
৭ পৌষ ১৩৬৯। ২৩ ডিসেম্বর ১৯৬২ প্রভাতকুমার মুখোপাধ্যায়

# ভূমিকা

রবীন্দ্রনাথের সপ্ততিতম জন্মজয়ন্তী উৎসবের সময়ে আমার *বর্ষপঞ্জি* প্রথম প্রকাশিত হয়। রবীন্দ্রনাথের জীবনের ঘটনাবলিকে কালের সীমানার মধ্যে বাঁধবার এই বোধ হয় প্রথম প্রয়াস। *প্রবাসী*-সম্পাদক রামানন্দ চট্টোপাধ্যায় মহাশয় এটি ছাপিয়ে দেন তাঁর খরচে।

তারপর প্রকাশিত হয় *রবীন্দ্র-গ্রন্থপঞ্জি* : সে-ও কবির গ্রন্থ কালানুক্রমিক সাজানোর আদি প্রচেষ্টা। সেটির মুদ্রণ ব্যাপারে সহায় হয়েছিলেন শ্রীপৃথ্বীসিংহ নাহার, যাঁর উৎকৃষ্ট রবীন্দ্র-সাহিত্যসংগ্রহ রবীন্দ্রভারতীর গ্রন্থাগারে এখন আছে।

এরপর *রবীন্দ্র-জীবনী* লেখা হল দুই খণ্ডে পরে-পরে ; মোটামুটিভাবে কবিজীবনের কাঠামোটা ধরা পড়ল। এই সব তথ্য থেকে *ক্যালকাটা মিউনিসিপাল গেজেট*-এ রবীন্দ্রনাথ সম্বন্ধে প্রথম যে তালিকা প্রকাশিত হয় ১৯৪১ সনের জন্মদিনের পর, তা'তে সম্পাদক শ্রীঅমল হোম ভূমিকায় উল্লেখ করেছিলেন আমার বর্ষপঞ্জি ও গ্রন্থপঞ্জির কথা। কবির জন্মদিন উপলক্ষে ওই বৎসরেই *বিশ্বভারতী কোয়ার্টারলি*-র যে সংখ্যা প্রকাশিত হয়, তার মধ্যে বর্ষপঞ্জি ছিল ; সম্পাদক শ্রীকৃষ্ণ কৃপালনী ভূমিকায় সেটি স্বীকার করেছিলেন।

রবীন্দ্র-জন্মশতবার্ষিক উৎসব আয়োজকদের মধ্যে অগ্রণী ছিলেন দিল্লির সাহিত্য অকাদেমি। অকাদেমির পক্ষ থেকে সম্পাদক শ্রীকৃপালনী আমার উপর রবীন্দ্র বর্ষপঞ্জি প্রণয়নের ভার দিয়ে আমাকে সম্মানিত করলেন। তিনি বলে পাঠালেন, এ বিষয়ে সহায়তা করবেন শ্রীক্ষিতীশ রায়। শ্রীক্ষিতীশ রায় তখন রবীন্দ্রসদনের অধ্যক্ষ ; তথ্যসাগরের মধ্যে তাঁর বাস। আমি প্রথমে বাংলায় খসড়া প্রস্তুত করলাম। তারপর কয়েকমাস দুজনে সন্ধ্যার পর নিয়মিতভাবে ঘণ্টার পর ঘণ্টা বসে খসড়া প্রস্তুত হল। ইংরেজি রূপদান করলেন শ্রীক্ষিতীশ রায়। এ ধরনের কাজে তাঁর দক্ষতা, সর্বজনবিদিত। সেই 'ক্রনিক্‌ল' মুদ্রিত হয়েছে সাহিত্য অকাদেমি কর্তৃক প্রকাশিত *Rabindranath Tagore 1861-1961*

গ্রন্থে।

শ্রীপুলিনবিহারী সেনের একান্ত ইচ্ছা ছিল এই বর্ষপঞ্জি ছাপবার তাঁর সম্পাদিত *রবীন্দ্রায়ণ* গ্রন্থে। তাই তিনি অধ্যাপক শ্রীদেবব্রত মুখোপাধ্যায়কে দিয়ে ওই 'ক্রনিক্‌ল'-এর বাংলা অনুবাদ প্রস্তুত করান। কিন্তু নানা কারণে তখন সেটি ছাপা সম্ভব হয়নি। বহুকাল সেটি পড়েছিল। ইতিমধ্যে 'জিজ্ঞাসা'র স্বত্বাধিকারী শ্রীশ্রীশকুমার কুণ্ড এই গ্রন্থের কথা জানতে পেরে ছাপতে চাইলেন। এই সুযোগে সেটিতে নূতন তথ্য যোগ করে নূতন ভাবে সাজিয়ে এই বর্ষপঞ্জি উপস্থিত করছি। এতে শ্রীদেবব্রত মুখোপাধ্যায়-কৃত অনুবাদের প্রভূত সাহায্য পেয়েছি, তাঁকে এই অবসরে আমার কৃতজ্ঞতা জ্ঞাপন করি। পাঠকদের সুবিধার জন্য সংক্ষিপ্ত নির্দেশিকা দিয়েছি। এসব কাজে সহায়তা করেছেন একজন— যিনি গত চার দশকের উপর আমার সকল কাজের সহায় হয়ে আছেন।

বোলপুর-শান্তিনিকেতন

৭ পৌষ ১৩৬৯। ২৩ ডিসেম্বর-১৯৬২ প্রভাতকুমার মুখোপাধ্যায়

# পূর্বকথা

বঙ্গদেশের কিংবদন্তিমূলক ইতিহাস অনুসারে অষ্টম-দশম-শতকের কোনো সময়ে আদিশূর নামে রাজার আহ্বানে কান্যকুব্জ হইতে আগত পঞ্চসাত্ত্বিক ব্রাহ্মণের অন্যতম শাণ্ডিল্যগোত্রীয় ক্ষিতীশের পুত্র ভট্টনারায়ণ ; তাঁহার পুত্র দীন রাজা ক্ষিতিশূরের নিকট হইতে কুশ গ্রাম (বর্ধমান) প্রাপ্ত হইয়া 'কুশারী' পদবিতে পরিচিত হন। দীন কুশারীর অষ্টম কী দশম পুরুষ পরে জগন্নাথ। তিনি কাশ্যপগোত্রীয় রায়চৌধুরী বংশের দুই ভ্রাতা পির-আলি নামে কোনো মুসলমানের দ্বারা ইসলাম ধর্ম গ্রহণে বাধ্য হন। তদবধি তাঁহাদের আত্মীয়রা 'পিরালি' ব্রাহ্মণ বলিয়া বিদিত। জগন্নাথ কুশারী এই বিবাহসূত্রে পিরালি। জগন্নাথের পাঁচ-ছয় পুরুষ পরে পঞ্চানন কুশারী ও তদীয় খুল্লতাত শুকদেব কলিকাতায় আসিয়া আদি গঙ্গার তীরে বাস স্থাপন করেন। এই স্থানটিকে বলিত গোবিন্দপুর। সেই সময়ে কলিকাতা ও সুতানুটি অঞ্চলে শেঠ, বসাক, দত্তচৌধুরী প্রভৃতিরা বিখ্যাত বণিক। পঞ্চানন যেখানে ঘর বাঁধেন, সেখানে হরিজনদের বাস। ব্রাহ্মণ পঞ্চাননকে তাঁহারা ভক্তিভরে 'ঠাকুরমশাই' বলিত। পঞ্চানন ইংরেজ জাহাজি কাপ্তেনদের মাল সরবরাহ করেন; সাহেবরা পঞ্চাননকে 'ট্যাগোর' নামে ডাকে ; সেই হইতে কুশারী পদবির পরিবর্তে ঠাকুর বা ট্যাগোর নাম প্রচলিত হয়।

পঞ্চাননের পুত্র জয়রাম কোম্পানির আমিনগিরি করিয়া প্রভূত ধনের মালিক হন। ইতিমধ্যে ইংরেজ কোম্পানির সহিত নবাব সিরাজউদ্দৌলার বিবাদ আরম্ভ হইল।

১৭৫৬ : নবাব সিরাজউদ্দৌলা কর্তৃক কোম্পানির শহর কলিকাতা লুণ্ঠন, ফোর্ট উইলিয়ম ধ্বংস। জয়রামের মৃত্যু।

১৭৫৭ : পলাশির যুদ্ধের পর কলিকাতার পুনর্গঠন। সিরাজের লুণ্ঠনে ক্ষতিগ্রস্ত ধনীদের মধ্যে ঠাকুর-বংশীয়েরা প্রচুর অর্থ ক্ষতিপূরণ খাতে পান। তাঁহাদের ধনসায়রস্থ জমিজমা গড়ের মাঠ বিস্তৃতির জন্য গৃহীত হয়, তজ্জন্য বহু টাকা পান।

১৭৬৫ : ইস্ট ইন্ডিয়া কোম্পানি কর্তৃক বাংলা-বিহার-উড়িষ্যার দেওয়ানি পদলাভ। জয়রামের পুত্র নীলমণি (রবীন্দ্রনাথের প্রপিতামহ) ওড়িষায় নিমকি অফিসে চাকুরি পাইয়া ধনার্জন করেন। নীলমণি ও তাঁহার ভ্রাতা দর্পনারায়ণ পাথুরিয়াঘাটার জমি ক্রয় করিয়া গৃহাদি নির্মাণ করেন।

১৭৭২ : ইস্ট ইন্ডিয়া কোম্পানিকে নিয়ন্ত্রণ করিবার জন্য বিলাতের পার্লামেন্টে রেগুলেটিং আইন পাশ।

[মুর্শিদাবাদ হইতে কলিকাতায় দেওয়ানি ও ফৌজদারি আদালত স্থানান্তরণের জন্য শহরের মর্যাদা বৃদ্ধি। রামমোহন রায়ের জন্ম।]

১৭৭৮ : কলিকাতায় প্রথম বাংলা মুদ্রাযন্ত্র নির্মাণ।

১৭৮৪ : নীলমণি তাঁহার ভ্রাতা দর্পনারায়ণ হইতে পৃথক হইয়া জোড়াসাঁকোয় বৈষ্ণবচরণ শেঠের নিকট হইতে জমি ক্রয় করিয়া গৃহ নির্মাণ।

[স্যার উইলিয়ম জোন্স্-এর চেষ্টায় এশিয়াটিক সোসাইটি স্থাপন; ভারতের গবেষণার প্রথম ক্ষেত্র প্রতিষ্ঠিত।] বিলাতে পার্লামেন্টে পিট্‌স্ ইন্ডিয়া অ্যাক্ট পাশ।

১৭৯০ : কলিকাতা বেঙ্গল প্রেসিডেন্সির (বাংলা-বিহার-উড়িষ্যা) রাজধানী হইল।

১৭৯১ : নীলমণি ঠাকুরের মৃত্যু। ইউরোপে ফরাসিবিপ্লব।

১৭৯৩ : স্যার জন শোর (লর্ড টেইনমাউথ্) গভর্নর-জেনারেল। চিরস্থায়ী বন্দোবস্ত।

১৭৯৪ : নীলমণির পৌত্র, রামমণির পুত্র দ্বারকানাথের জন্ম।

১৭৯৮-১৮০৫ : লর্ড ওয়েলেস্‌লি ভারতের গভর্নর-জেনারেল।

১৭৯৯ : নীলমণির জ্যেষ্ঠপুত্র নিঃসন্তান রামলোচনের পত্নী অলকাদেবী কর্তৃক দেবরপুত্র দ্বারকানাথকে (বয়স ৫) দত্তকপুত্র গ্রহণ।

১৮০০ : কলিকাতায় ব্রিটিশ সিভিলিয়নদের জন্য ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠা।

১৮০১ : ডিসেম্বর মাসে পাথুরিয়াঘাটায় দর্পনারায়ণের পৌত্র, গোপীমোহনের পুত্র প্রসন্নকুমার ঠাকুরের জন্ম।

১৮০৬ : কোম্পানির বিনা অনুমতিতে সর্বপ্রকার সভাসমিতি আহ্বান বিষয়ে নিষেধাজ্ঞা জারি।

১৮০৭ : রামলোচনের মৃত্যু ; রামমণির জ্যেষ্ঠপুত্র (দ্বারকানাথের জ্যেষ্ঠ সহোদর) রাধানাথ—পরিবারের অভিভাবক।

: আর্ল অব মিন্টো বড়লাট হইয়া আসিলেন।

১৮১৫ : ইউরোপে নেপোলিয়নের দশ বৎসরের দৌরাত্ম্যের অবসান।

: রামমোহন কর্তৃক বাংলায় 'বেদান্তগ্রন্থ' প্রকাশ।

১৮১৬ : প্রথম বাংলা সাময়িক পত্রিকা 'বেঙ্গল গেজেট'-এর আবির্ভাব।

: রামমোহন-কৃত 'কেন' ও 'ঈশোপনিষদ্' বাংলা অনুবাদসহ প্রকাশ।

১৮১৭ : দ্বারকানাথের পুত্র (রবীন্দ্রনাথের পিতা) দেবেন্দ্রনাথের জন্ম (১৭৩৯ শক, ৩ জ্যৈষ্ঠ)।

: হিন্দু কলেজ প্রতিষ্ঠা ও বাংলাদেশে ইংরেজি ভাষাচর্চা ও ইউরোপীয়তার প্রসার।

১৮১৮ : বাংলা মাসিকপত্র 'দিগ্‌দর্শন' এবং শ্রীরামপুরের মিশনারিদের দ্বারা 'সমাচারদর্পণ' প্রকাশ। এই দুইটিই প্রকৃতপক্ষে সংবাদপত্রবাচ্য।

১৮১৯-২১ : রামমোহন রায় কর্তৃক 'সম্বাদকৌমুদী' (সাপ্তাহিক) এবং 'ব্রাহ্মণ-সেবধি' (মাসিক) পত্রিকা সম্পাদন ; এই দুই পত্রিকায় যুগপৎ হিন্দুদের গোঁড়ামি

এবং খ্রিস্টান পাদরিদের হিন্দুধর্মবিরোধী প্রচারকার্যের বিরুদ্ধে প্রবন্ধাবলি প্রকাশ।

১৮২২ : হেদুয়া পুষ্করিণীর কোণে রামমোহন রায়ের **Anglo-Hindu School** স্থাপন।

১৮২৩ : রামমোহন কর্তৃক ইংরেজি ভাষা ও বিজ্ঞানাদি ভারতে প্রবর্তনের জন্য বড়লাটকে পত্র-প্রেরণ।

১৮২৪ : লর্ড আমহার্স্ট গভর্নর-জেনারেল। মুদ্রাযন্ত্র নিয়ন্ত্রণ আইন পাশ।

১৮২৭ : ডিরোজিও হিন্দু কলেজের শিক্ষক নিযুক্ত।

১৮২৮ : অগস্ট ২০ (১৭৫০ শক, ভাদ্র ৬, বুধবার) রামমোহন কর্তৃক কমললোচন বসুর বাড়িতে ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠা। প্রথমে শনিবার, পরে বুধবার উপাসনার দিন ধার্য হয়। সেই প্রথা শান্তিনিকেতনে চলিয়া আসিতেছে।

: লর্ড উইলিয়ম বেন্টিক গভর্নর-জেনারেল হইয়া আসেন।

১৮২৯ : দেবেন্দ্রনাথের বিবাহ, বয়স ১২ ; বধূ সারদাদেবীর বয়স ৬।

: সতীদাহ-নিবারণ-আইন বিধিবদ্ধ (ডিসেম্বর ৪)।

: রেভা. আলেকজান্ডার ডাফ্ পাদ্রীর কলিকাতায় আগমন।

১৮৩০ : রামমোহন রায় কতৃক ব্রাহ্মসমাজের ট্রাস্ট ডিড্ সম্পাদন (জানুয়ারি ৮) ও ব্রহ্মসমাজের চিৎপুরস্থ নবগৃহ প্রবেশ, উৎসব (জানুয়ারি ২৩) ১১ই মাঘ বুধবার।

: নভেম্বর ১৯, রামমোহনের বিলাত যাত্রা। ১৮৩১, ৮ই এপ্রিল লিভারপুল পৌঁছান।

১৮৩১ : ডিরোজিওর মৃত্যু।

১৮৩৩ : সেপ্টেম্বর ২৭, ব্রিস্টলে রামমোহনের মৃত্যু।

: ভারতে ও পূর্ব এশিয়ায় কোম্পানির একচেটিয়া বাণিজ্যের অবসান।

১৮৩৪ : দ্বারকানাথ কর্তৃক কার-টেগোর কোম্পানি প্রতিষ্ঠা।

: দেবেন্দ্রনাথ (বয়স ১৭) ইউনিয়ন ব্যাংকের কর্মে নিযুক্ত।

১৮৩৫ : জুন, কলিকাতা মেডিক্যাল কলেজ স্থাপন।

: মেকলের স্মারকলিপিতে ভারতে পাশ্চাত্য শিক্ষা প্রবর্তনের সুপারিশ অনুমোদিত। ইংরেজি আদালত ও শিক্ষার মাধ্যম বলিয়া ঘোষণা।

: অস্থায়ী গভর্নর-জেনারেল স্যার চার্লস্ মেটকাফ্ কর্তৃক ১৮২৪-এ অপহৃত মুদ্রাযন্ত্রের স্বাধীনতা প্রদান।

১৮৩৬ : লর্ড অক্‌ল্যান্ড গভর্নর-জেনারেল।

১৮৩৮ : দ্বারকানাথের চেষ্টায় বেঙ্গল ল্যান্ড-হোল্ডার্স অ্যাসোসিয়েশন স্থাপন।

: তাঁহার উত্তর ভারত সফরকালে দ্বারকানাথের জননী অলকাদেবীর (দেবেন্দ্রনাথের পিতামহী) মৃত্যুতে দেবেন্দ্রনাথের গভীর শোক ও বৈরাগ্য। 'ঈশোপনিষদ'-এর ছিন্নপাতা হইতে তাঁহার জীবনের পরিবর্তন।

১৮৩৯ : দেবেন্দ্রনাথ প্রমুখ যুবকের ধর্ম ও দর্শন চর্চার জন্য তত্ত্বরঞ্জিনী (পরে তত্ত্ববোধিনী) সভা স্থাপন।

১৮৪০ : দেবেন্দ্রনাথের জ্যেষ্ঠপুত্র দ্বিজেন্দ্রনাথের (রবীন্দ্রনাথের 'বড়দা') জন্ম।

১৮৪২ : দ্বারকানাথের ইউরোপ সফর। জানুয়ারি ১১, কলিকাতা হইতে India জাহাজে যাত্রা : মিশর, মাল্টা, ইতালি, জার্মানি, বেলজিয়ম হইয়া লন্ডনে জুন ১০।

: অক্টোবর ১৬, বিলাত ত্যাগ ও বৎসরের শেষে ভারতে আগমন।

১৮৪২ : এপ্রিল, তত্ত্ববোধিনী সভা কর্তৃক ব্রাহ্মসমাজের ভার গ্রহণ।

: দেবেন্দ্রনাথের দ্বিতীয় পুত্র সত্যেন্দ্রনাথের জন্ম।

: লর্ড এলেনবরা গভর্নর-জেনারেল হইয়া আসেন।

১৮৪৩ : অগস্ট ১৬, 'তত্ত্ববোধিনী পত্রিকা' ভাদ্র মাস হইতে প্রকাশ ; প্রথম সম্পাদক : অক্ষয়কুমার দত্ত।

: ডিসেম্বর ২১, ৭ই পৌষ ১৭৬৫ শক, বৃহস্পতিবার অমাবস্যা তিথি : দেবেন্দ্রনাথ কুড়িজন বন্ধুসহ রামচন্দ্র বিদ্যাবাগীশের নিকট ব্রাহ্মধর্মে দীক্ষা গ্রহণ।

১৮৪৪ : রেভা. ডাফ্ সাহেবের হিন্দুধর্ম ও দর্শনের উপর আক্রমণ ও দেবেন্দ্রনাথের 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় তাহার ধারাবাহিক প্রতিবাদ।

: দেবেন্দ্রনাথের তৃতীয় পুত্র হেমেন্দ্রনাথের জন্ম।

১৮৪৫ : মার্চ, দ্বারকানাথের কনিষ্ঠ পুত্র নগেন্দ্রনাথ, ভাগিনেয় নবীনচন্দ্র মুখোপাধ্যায়, চিকিৎসক Dr. W. Raleigh ও প্রাইভেট সেক্রেটারি মি. Safe-কে লইয়া বিলাত যাত্রা। মিশর, মাল্টা, ইতালির ভিসুভিয়স দেখিয়া ফ্রান্সের ভিতর দিয়া ২৪ জুন লন্ডনে পৌঁছান।

: দেবেন্দ্রনাথের চতুর্থ পুত্র বীরেন্দ্রনাথের জন্ম।

: ডাফ্ প্রমুখ পাদরিদের প্রচার সাফল্যে হিন্দুসমাজের জাগরণ ; দেবেন্দ্রনাথের নেতৃত্ব গ্রহণ।

: ডিসেম্বর ২০, ৭ই পৌষ : গেরিটির বাগানে ব্রাহ্মদের প্রথম উৎসব।

১৮৪৬ : দেবেন্দ্রনাথ কর্তৃক বেদশিক্ষার্থে কাশীতে ছাত্র প্রেরণ।

: অগস্ট ১, বিলাতে দ্বারকানাথের মৃত্যু। ১৮ সেপ্টেম্বর, দেবেন্দ্রনাথের কাছে পিতার মৃত্যুসংবাদ পৌঁছায়।

১৮৪৭ : দেবেন্দ্রনাথের কাশী গমন ও বেদ আবৃত্তি শ্রবণ। দেবেন্দ্রনাথের প্রথমা কন্যা সৌদামিনীর জন্ম।

১৮৪৭-৪৮ : দ্বারকানাথের ঋণ শোধের জন্য দেবেন্দ্রনাথের সর্বস্ব ত্যাগ।

১৮৪৮ : লর্ড ডালহাউসির গভর্নর-জেনারেল হইয়া আগমন।

: 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় 'ঋগ্বেদে'র ধারাবাহিক বঙ্গানুবাদ ; ইহাই ভারতীয় ভাষায় বেদের প্রথম অনুবাদ। ১৭ বৎসর অনুবাদ চলে।

১৮৪৯ : দেবেন্দ্রনাথ কর্তৃক 'ব্রাহ্মধর্ম' গ্রন্থ সংকলন।

: দেবেন্দ্রনাথের পঞ্চম পুত্র জ্যোতিরিন্দ্রনাথের জন্ম।

: বেথুন সাহেব কর্তৃক বালিকা বিদ্যালয় স্থাপন।

১৮৫০ : দেবেন্দ্রনাথের দ্বিতীয় কন্যা সুকুমারীর জন্ম।

১৮৫১ : দেবেন্দ্রনাথের প্রচেষ্টায় ব্রিটিশ ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন স্থাপন ; তিনি প্রথম সেক্রেটারি।

: অক্ষয়কুমার দত্তের সহিত দীর্ঘকাল আলোচনার পর বেদের অভ্রান্ততা ও অপৌরুষেয়তা ত্যাগ করিলেন।

: বেথুন সাহেবের মৃত্যু।

: প্রসন্নকুমার ঠাকুরের একমাত্র পুত্র জ্ঞানেন্দ্রমোহনের খ্রিস্টধর্ম গ্রহণ; ১৮৫১-৫৪ : ব্রাহ্মধর্ম প্রচারকল্পে দেবেন্দ্রনাথের নানাস্থানে সফর।

১৮৫৪ : ডিসেম্বর ১৯, দেবেন্দ্রনাথের ভ্রাতা গিরীন্দ্রনাথের (অবনীন্দ্রনাথের পিতামহ) মৃত্যু।

: দেবেন্দ্রনাথের তৃতীয় কন্যা শরৎকুমারীর জন্ম।

: এপ্রিল ২৮, বঙ্গ প্রেসিডেন্সির জন্য পৃথক লেফটেন্যাট গভর্নরের পদ সৃষ্টি

: হ্যালিডে প্রথম লে.-গভর্নর।

: অগস্ট ১৫, হাওড়া-বর্ধমান প্রথম রেলওয়ে।

১৮৫৬ : ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের চেষ্টায় হিন্দু বিধবাবিবাহ আইন পাশ। ঈশ্বরচন্দ্র 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদক (১২৬৩ সাল)।

: লর্ড ক্যানিং গভর্নর-জেনারেল নিযুক্ত।

: দেবেন্দ্রনাথের চতুর্থ কন্যা স্বর্ণকুমারী দেবীর জন্ম (রবীন্দ্র-সাহিত্যে ন'দিদি)।

১৮৫৭ : দেবেন্দ্রনাথের উত্তর ভারত সফর, সিমলায় বাস।

: সিপাহি বিদ্রোহ।

১৮৫৮ : দেবেন্দ্রনাথের কনিষ্ঠ ভ্রাতা নগেন্দ্রনাথের মৃত্যু (অক্টোবর ২৪)।

: নভেম্বর ১০, দেবেন্দ্রনাথের কলিকাতায় প্রত্যাবর্তন।

: [নভেম্বর ১, ভারতে ইস্ট ইণ্ডিয়া কোম্পানির শাসনের অবসান, মহারানী ভিক্টোরিয়ার ঘোষণা ও পার্লামেন্ট কর্তৃক ভারতের প্রত্যক্ষ শাসনভার গ্রহণ। লর্ড ক্যানিং ভারতের প্রথম ভাইসরয় নিযুক্ত।]

: দেবেন্দ্রনাথের পঞ্চম কন্যা বর্ণকুমারীর জন্ম (রবীন্দ্র-সাহিত্যে ছোড়দি)।

: কলিকাতা, বোম্বাই, মাদ্রাজ বিশ্ববিদ্যালয় স্থাপন।

১৮৫৯ : দেবেন্দ্রনাথের সপ্তম পুত্র সোমেন্দ্রনাথের জন্ম।

: [অক্টোবর ৩, অজয় সেতু নির্মিত হইলে বর্ধমান তথা কলিকাতার সহিত বোলপুরের রেলপথে যোগ স্থাপন।]

: কেশবচন্দ্র সেনের ব্রাহ্মসমাজে যোগদান।

১৮৬০ : জুলাই ২৫, ব্রাহ্মসমাজের বেদি হইতে দেবেন্দ্রনাথের প্রথম ভাষণ দান।

: ঢাকা হইতে অ-নামে দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' নাটক প্রকাশ ; বাংলা ও বিহারের নীলকরদের অমানুবিক অত্যাচারের ফলে নীল বিদ্রোহ।

# রবীন্দ্রবর্ষপঞ্জি

১৮৬১ : মে ৭ (১২৬৮ বঙ্গাব্দ ; ১৭৮৩ শক, বৈশাখ ২৫), কৃষ্ণাত্রয়োদশী, সোমবার, ৬নং দ্বারকানাথ ঠাকুরের গলি (মহর্ষিভবন) রবীন্দ্রনাথ শেষরাত্রে ভূমিষ্ঠ হন। দেবেন্দ্রনাথের বয়স ৪৪, মাতা সারদাদেবীর ৩৭ ; ইনি ১৪শ সন্তান বা ৮ম পুত্র।

: জুলাই ২৬ (১৯৮৩ শক, শ্রাবণ ১২) : দেবেন্দ্রনাথের কন্যা সুকুমারীর বিবাহ। বঙ্গদেশে ব্রাহ্মধর্মানুযায়ী বিবাহের এই প্রথম সূত্রপাত ('তত্ত্ববোধিনী পত্রিকা')।

: জুলাই ২৪, 'নীলদর্পণ'-এর ইংরেজি অনুবাদের জন্য রেভারেন্ড লঙ-এর এক মাস কারাগার ও এক হাজার টাকা জরিমানা। জরিমানার টাকা কালীপ্রসন্ন সিংহের দ্বারা দাখিল।

: সমসাময়িক : এই বৎসর ব্রহ্মবান্ধব উপাধ্যায়, প্রফুল্লচন্দ্র রায়, অক্ষয়কুমার মৈত্রেয়, মদনমোহন মালব্য, মতিলাল নেহেরুর জন্ম।

: বাংলা সাহিত্যে মাইকেল মধুসূদন রচিত অমিত্রাক্ষর ছন্দে 'মেঘনাদবধ কাব্য' প্রকাশ।

: ইন্ডিয়ান্ কাউন্সিলস্ অ্যাক্ট পাশ।

১৮৬২। (১২৬৮-৬৯ সাল ১৭৮৩-৮৪ শক)। রবীন্দ্রনাথের বয়স ১ বৎসর।

: মার্চ ২৩ : সত্যেন্দ্রনাথ ঠাকুরের সিবিল সার্ভিস পরীক্ষার জন্য বিলাত যাত্রা।

: মার্চ ৩০ : দেবেন্দ্রনাথ বীরভূমের রায়পুর গ্রামে আসিয়া ভুবনমোহন সিংহের বাটীতে উপাসনাদি করেন (১২৬৮ চৈত্র ১৮)। ইতিপূর্বে ফাল্গুন মাসেও একবার এখানে আসেন।

: জুলাই ১ : কলিকাতা হাইকোর্ট স্থাপন।

: অখণ্ড প্রদেশ বঙ্গ-বিহার-উড়িষ্যা-আসামের গভর্নর স্যার সিসিল বিডন্। ইহার সময়ে নীল অত্যাচারের তদন্ত কমিটি বসে।

: লর্ড ক্যানিং-এর পরে দ্বিতীয় ভাইসরয় লর্ড এল্‌গিন্ (১ম)।

১৮৬৩। (১২৬৯-৭০ সাল॥ ১৭৮৪-৮৫ শক) বয়স ২।

: মার্চ ১ : রায়পুরের সিংহদের নিকট হইতে দেবেন্দ্রনাথ কর্তৃক ২০ বিঘা জমি বোলপুর মৌজার অন্তর্গত ভুবনডাঙ্গা (ভুবননগর) গ্রামের নিকট

মৌরসিপাট্টায় বন্দোবস্ত গ্রহণ (১২৬৯ ফাল্গুন ১৮)।
: নভেম্বর ২৬ দেবেন্দ্রনাথের ৪র্থ পুত্র হেমেন্দ্রনাথের ব্রাহ্মধর্ম অনুযায়ী বিবাহ।

১৮৬৪। (১২৭০-৭১॥ ১৭৮৫-৮৬ শক) : বয়স ৩।
: ডিসেম্বর ১২ সত্যেন্দ্রনাথ (২২) প্রথম ভারতীয় সিভিলিয়ানরূপে দেশে প্রত্যাবর্তন করেন।
: বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায়ের উপন্যাস 'দুর্গেশনন্দিনী' প্রকাশ।
: ভাইসরয় লর্ড লরেন্স আসিলেন।

১৮৬৫। (১২৭১-৭২ ১৭৮৬-৮৭ শক) বয়স ৪।
: ব্রহ্মসমাজে আচার্য, উপাচার্যের উপবীতাদি বর্ণগত প্রতীকধারণের বিরুদ্ধে কেশবচন্দ্র সেন প্রমুখ তরুণদের বিরোধিতার সূত্রপাত।
: ইউরোপের সহিত টেলিগ্রাফ লাইনের যোগ।

১৮৬৬। (১২৭২-৭৩॥ ১৭৮৭-৮৮ শক) বয়স ৫।
: ভ্রাতা সোমেন্দ্রনাথ ও রবীন্দ্রনাথের 'হাতেখড়ি'।
: দেবেন্দ্রনাথ ও কেশবচন্দ্রের মধ্যে ধর্ম ও সমাজনীতি লইয়া মতভেদ।
: নভেম্বর ১১ : ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ প্রতিষ্ঠা। রামমোহন প্রতিষ্ঠিত সমাজের নাম তদবধি 'আদি ব্রাহ্মসমাজ'।
: রামনারায়ণ তর্করত্ন লিখিত 'নবনাটক' জোড়াসাঁকো ভবনে অভিনয়।

১৮৬৭। (১২৭৩-৭৪॥ ১৭৮৮-৮৯ শক) বয়স ৬।
গণেন্দ্রনাথ (গিরীন্দ্রনাথের পুত্র), নবগোপাল মিত্র, রাজনারায়ণ বসু প্রমুখ কর্তৃক আয়োজিত 'হিন্দু মেলা'র প্রথম অধিবেশন, বেলগাছিয়ার বাড়িতে (চৈত্র সংক্রান্তি, এপ্রিল ১২)।
: মাইকেল মধুসূদন ৫ বৎসর পরে ব্যারিস্টার হইয়া দেশে ফেরেন।

১৮৬৮। (১২৭৪-৭৫॥ ১৭৮৯-৯০ শক)— বয়স ৭।
: জানুয়ারি : কেশবচন্দ্র সেন কর্তৃক মেছুয়াবাজার স্ট্রিটে ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজ মন্দির স্থাপন।
: রবীন্দ্রনাথের ওরিয়েন্টাল সেমিনারি স্কুলে প্রবেশ। পরে নর্মাল স্কুলে।
: জুলাই ৫ : জ্যোতিরিন্দ্রনাথের (বয়স ১৯) বিবাহ ; বধূ কাদম্বরীর বিবাহকালে বয়স ৯ বৎসর (জন্ম ১৮৫৯)।
: নভেম্বর ১৭ : স্বর্ণকুমারীর বিবাহ (বয়স ১৩) জানকীনাথ ঘোষালের (বয়স ২৭) সহিত।

১৮৬৯ : (১২৭৫-৭৬॥ ১৭৯০-৯১ শক) : বয়স ৮।
: বালক রবীন্দ্রের কবিতা লেখা আরম্ভ। 'অবোধবন্ধু' পত্রিকায় বের্নোদো দ্য সাঁ পিয়ের-এর উপন্যাসের অনুবাদ 'পৌলবর্জিনী' ধারাবাহিক প্রকাশ।
: [সুয়েজ খাল উন্মুক্ত হইল, নভেম্বর ১৭]
: লর্ড মেয়ো ভাইসরয়।
: গণেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু।

১৮৭০ : (১২৭৬-৭৭॥ ১৭৯১-৯২ শক) : বয়স ৯।
: বিদ্যালয়ের শিক্ষার উপর হেমেন্দ্রনাথ পরিকল্পিত গৃহে বিচিত্র বিদ্যার চর্চা। নর্মাল স্কুলে একবৎসর পাঠ।
: কলিকাতা-বোম্বাই রেলপথ (এলাহাবাদ হইয়া) যুক্ত।
: দ্বারকানাথ ঠাকুরের জীবনী, কিশোরীচাঁদ মিত্র লিখিত (ইংরেজি)।

১৮৭১ : (১২৭৭-৭৮॥ ১৭৯২-৯৩ শক) : বয়স ১০।
: বেঙ্গল অ্যাকাডেমি নামে ফিরিঙ্গি বিদ্যালয়ে ভর্তি ; পড়াশুনায় অযত্ন ; ম্যাজিশিয়ান ছাত্রবন্ধু (দ্র° 'গল্পসল্প')।
: সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, বিহারীলাল গুপ্ত ও রমেশচন্দ্র দত্ত সিবিল সার্ভিস পাশ করিয়া আসিলেন।

১৮৭২ : (১২৭৮-৭৯॥ ১৭৯৩-৯৪ শক)—বয়স ১১।
: কলিকাতায় ডেঙ্গুজ্বরের প্রকোপ। গঙ্গাতীরে পানিহাটিতে এক বাগানবাটীতে সপরিবারে বাস। বাংলাদেশের গ্রামের সহিত প্রথম পরিচয় ; ইহার স্মৃতি 'প্রভাতসংগীত'-এর কবিতায় আছে।
: বঙ্কিমচন্দ্র সম্পাদিত 'বঙ্গদর্শন'-এর আবির্ভাব।
: আমেদাবাদে প্রার্থনা-সমাজ (ব্রাহ্ম) স্থাপন।
: কেশবচন্দ্র সেন প্রমুখ প্রাগ্রসরী ব্রাহ্মদের প্রচেষ্টায় সর্বদ্বারীবিবাহ আইনদ্বারা সিদ্ধ (১৮৭২ সালের অ্যাক্ট ৩)।
: প্রথম সেন্সাস্ বা জনগণনা অনুষ্ঠিত।
: লর্ড নর্থব্রুক্ বড়লাট। সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়কে ম্যাজিস্ট্রেটের চাকুরি হইতে বরখাস্ত।

১৮৭৩ : (১২৭৯-৮০॥ ১৭৯৪-৯৫ শক) : বয়স ১২।
: ফেব্রুয়ারি ৬ কলিকাতায় পরিবারের মধ্যে প্রথম অপৌত্তলিকভাবে রবীন্দ্রনাথ প্রমুখ তিনজনের উপনয়ন। গায়ত্রীমন্ত্র সম্বন্ধে বালকের প্রথম অর্থবোধের চেষ্টা।
: পিতার সহিত ভ্রমণে বাহির। প্রথম শান্তিনিকেতনে বাস ; সেখানে [প্রথম

নাটক 'পৃথ্বীরাজ-পরাজয়' রচনা (পাণ্ডুলিপি নষ্ট)]।
: উত্তর ভারত পর্যটন করিতে-করিতে অমৃতসরে আগমন ও একমাস অবস্থান। শিখদের স্বর্ণ মন্দিরে পিতার সহিত প্রায়ই গমন। পরবর্তী দুইমাস হিমালয় অঞ্চলে ডালহৌসিতে বাস। পিতার নিকট নিয়মিত সংস্কৃত, ইংরেজি ও জ্যোতির্বিজ্ঞানের পাঠ গ্রহণ।
: জুন মাসে কলিকাতায় প্রত্যাবর্তন ও বেঙ্গল অ্যাকাডেমিতে পুনর্গমন। বৎসরান্তে বিদ্যালয় পরিত্যাগ।
: জুন ২৯ : মাইকেল মধুসূদনের মৃত্যু।
ডিসেম্বর ২৯ : সত্যেন্দ্রনাথ ঠাকুরের কন্যা ইন্দিরার জন্ম।

১৮৭৪ : (১২৮০-৮১ ॥ ১৭৯৫-৯৬ শক) : বয়স ১৩।
: সেন্ট জেভিয়ার্স স্কুলে অন্যান্য ভাইদের সহিত ভর্তি হন ; সেখানে কোনো ফল না হওয়ায় গৃহে শিক্ষাদানের নানারূপ চেষ্টা, জ্যেষ্ঠ ভ্রাতা দ্বিজেন্দ্রনাথ স্বয়ং কিছুকাল পড়াশুনা দেখেন। জ্ঞানচন্দ্র ভট্টাচার্য গৃহশিক্ষকের নিকট সংস্কৃত 'কুমারসম্ভব' ও ইংরেজি 'ম্যাক্‌বেথ' নাটক মূলপাঠ ও তাহা বাংলায় ছন্দে রবীন্দ্রনাথকে অনুবাদ করিতে হয়। উভয়েরই কিছু-কিছু অংশ মুদ্রিত হইয়াছে।
: দ্বাদশ বর্ষীয় বালকের রচিত কবিতা "অভিলাষ" 'তত্ত্ববোধিনী পত্রিকা'য় (১৭৯৬ শক অগ্রহায়ণ সংখ্যা) প্রকাশিত প্রথম মুদ্রিত কবিতা।
: বেঙ্গল প্রেসিডেন্সি হইতে আসাম পৃথক হইল। বাংলার লে.-গভর্নর স্যার রিচার্ড টেম্পল। আসামে চিফ্ কমিশনরের শাসন।
: লর্ড সলিস্‌বেরি ভারতসচিব।

১৮৭৫ : (১২৮১-৮২ ॥ ১৭৯৬-৯৭ শক) : বয়স ১৪।
: ফেব্রুয়ারি ১১ : হিন্দু মেলার বার্ষিক উৎসবে কবিতা পাঠ। ইহা স্বনামে প্রকাশিত হয় দ্বিভাষী 'অমৃতবাজার পত্রিকা'য় (২৫ ফেব্রুয়ারি) "হিন্দুমেলার উপহার"।
: মার্চ ১০ : মাতা সারদা দেবীর মৃত্যু।
: মে ২ : গুণেন্দ্রনাথদের বাটীতে (৫নং বাড়ি) বিদ্বজ্জনসভায় "প্রকৃতির খেদ" কবিতা পাঠ (১২৮২ সাল) ; কবিতাটি প্রথম রামসর্বস্ব ভট্টাচার্য সম্পাদিত 'প্রতিবিম্ব' পত্রিকা'য় (১২৮২ বৈশাখ) ও পরে 'তত্ত্ববোধিনী পত্রিকায় আষাঢ় মাসে শুদ্ধ করিয়া মুদ্রিত হয়।
: জ্যোতিরিন্দ্রনাথ রচিত 'সরোজিনী' নাটকের জন্য 'জ্বল জ্বল চিতা' গানটি লিখিয়া দেন।
: 'জ্ঞানাঙ্কুর ও প্রতিবিম্ব' মাসিকে ১২৮২ অগ্রহায়ণ হইতে ১২৮৩ কার্তিক পর্যন্ত রবীন্দ্রনাথের 'বনফুল' কাব্য ধারাবাহিক প্রকাশিত হয়।
: প্রিন্স অব ওয়েলস্-এর (পরে সপ্তম এডোয়ার্ড) ভারত সফর।

১৮৭৬ : (১২৮২-৮৩ ।। ১৭৯৭-৯৮ শক) : বয়স ১৫।

: জানুয়ারি মাসে এমারেল্ড বাওয়ারে ছাত্র সম্মেলনে বঙ্কিমচন্দ্রকে প্রথম দর্শন। চন্দ্রনাথ বসুর উদ্যোগে।

: সেন্ট্ জেভিয়ার্স স্কুলে প্রমোশন না পাওয়ায় স্কুলে যাওয়া বন্ধ। ঘরে পড়ার ব্যবস্থা।

: "বনফুল" কাব্য 'জ্ঞানাঙ্কুর'-এ প্রকাশিত হইতেছে। 'ভুবনমোহিনী প্রতিভা' প্রভৃতি কাব্য, 'প্রথম সাহিত্য সমালোচনা' ও "প্রলাপ" নামে লিরিক কবিতা এই পত্রিকায় বাহির হয়।

: রাজনারায়ণ বসু ও জ্যোতিরিন্দ্রনাথ প্রতিষ্ঠিত সঞ্জীবনী সভা (যাহার গুপ্ত ভাষায় নাম হাঞ্চুপামুহাফ্) নামে গুপ্ত সমিতিতে রবীন্দ্রনাথ সদস্য। বোধহয় এই সমিতির জন্য 'একসূত্রে গাঁথিয়াছি সহস্রটি মন' গানটি রচিত হয়।

: জ্যোতিরিন্দ্রনাথের সহিত শিলাইদহ গমন (দ্র° 'ছেলেবেলা')।

: সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়কে সিভিল সার্ভিস হইতে অপসারণ। ইন্ডিয়ান অ্যাসোসিয়েশন স্থাপন ও রাজনৈতিক আন্দোলন আরম্ভ।

১৮৭৭ : (১২৮৩-৮৪ ।। ১৭৯৮-৯৯ শক) : বয়স ১৬।

: [জানুয়ারি ১ : দিল্লি দরবারে রানী ভিক্টোরিয়াকে ভারতসম্রাজ্ঞী ঘোষণা করিবার প্রস্তাবকে ধিকৃত করিয়া এক দীর্ঘ কবিতা হিন্দু মেলায় পঠিত হয়। 'ভারত রে তোর কলঙ্কিত পরমাণুরাশি' গানটি গীত হয়। ভার্নাকুলার প্রেস অ্যাক্টের জন্য কবিতাটির ভাষা কিঞ্চিৎ পরিবর্তিত করিয়া জ্যোতিরিন্দ্রনাথের 'স্বপ্নময়ী' নাটকভুক্ত (১৮৮২) করা হয়। এই হিন্দু মেলায় উদীয়মান কবি নবীনচন্দ্র সেনের সহিত তরুণ রবির পরিচয় ঘটে।] জ্যোতিরিন্দ্রনাথের 'স্বপ্নময়ী' নাটকে রবীন্দ্রনাথের দিল্লি দরবার বিষয়ে কবিতা ও সাতটি গান দেওয়া আছে। গানগুলি মনে হয় বিলাত যাইবার পূর্বে বোম্বাই ও আমেদাবাদে রচিত।

: জ্যোতিরিন্দ্রনাথের 'এমন কর্ম করবো না' বা 'অলীকবাবু' নাটকে অংশ গ্রহণ।

: জুলাই : 'ভারতী' মাসিক শ্রাবণ মাস হইতে আরম্ভ ; সম্পাদক দ্বিজেন্দ্রনাথ। রবীন্দ্রনাথের বিচিত্র রচনা, গান, গল্প, গদ্য প্রকাশিত হয়। 'ভানুসিংহের পদাবলী', 'মেঘনাদবধ কাব্য'-এর সমালোচনা, বড় গল্প "ভিখারিণী", প্রথম উপন্যাস 'করুণা' (অসম্পূর্ণ) প্রভৃতি।

১৮৭৮ : (১২৮৪-৮৫ ।। ১৭৯৯-১৮০০ শক) : বয়স ১৭।

: 'ভারতী'-তে "কবিকাহিনী" কাব্য প্রকাশ : জানুয়ারি-এপ্রিল।

: স্থির হইল ব্যারিস্টারি পড়িবার জন্য বিলাত যাইবেন। তৎপূর্বে আমেদাবাদে সত্যেন্দ্রনাথের নিকট থাকিয়া ইংরেজি চর্চা। এইখানে প্রচুর পড়াশুনা করেন

ও 'ভারতী'র জন্য ইংরেজি সাহিত্য ও সংস্কৃতি সম্পর্কে এবং দান্তে, পেত্রার্ক, গ্যেটে প্রভৃতির প্রণয় সম্পর্কে প্রবন্ধ লিখিতেছেন।

: আমেদাবাদ বাসকালে নিজ গানে নিজে সুর সংযোগ করেন।

: ইংরেজিয়ানি পাকা করিবার জন্য সত্যেন্দ্রনাথের বন্ধু বোম্বাইয়ের প্রার্থনা সমাজের (ব্রাহ্ম) সদস্য ডাক্তার আত্মারাম দাদোজি পাণ্ডুরঙ্গ-র বাসায় অবস্থান। তাঁহার কন্যা বিলাত-ফেরত আনা তড়খড়-এর সখ্যের নিদর্শন রহিয়াছে বহু কবিতা ও গানের মধ্যে। রবীন্দ্রনাথ তাঁহার "কবিকাহিনী" 'ভারতী' হইতে তাঁহাকে পড়িয়া ও তর্জমা করিয়া শোনান।

: বোম্বাই বাসকালে রচিত কবিতা ও গান সনাক্ত না হইলেও বোঝা যায় যে অনেকগুলি এই পর্বে রচিত।

: জানুয়ারি : কেশবচন্দ্র সেন তাঁহার অপ্রাপ্তবয়স্কা কন্যা সুনীতির সহিত কুচবিহারের মহারাজার বিবাহ দেওয়ায় নবীন ব্রাহ্মদের আপত্তি ; বিরোধের উৎপত্তি।

মার্চ ২৪ : ভার্নাকুলার প্রেস অ্যাক্ট পাশ।

[বিলাত-বাস। ১৮৭৮ সেপ্টেম্বর ২০—১৮৮০ ফেব্রুয়ারি]

: সেপ্টেম্বর ২০। বোম্বাই হইতে 'পুনা' স্টিমারে সত্যেন্দ্রনাথের সহিত বিলাত যাত্রা। পত্রধারা লিখিতেছেন। ইংল্যান্ডে পৌঁছিয়া তাঁহারা ব্রাইটনে চলিয়া যান। সেখানে পূর্ব হইতে জ্ঞানদানন্দিনী তাঁহার পুত্রকন্যাদের (সুরেন্দ্রনাথ ও ইন্দিরা) লইয়া বাস করিতেছিলেন। রবীন্দ্রনাথকে ব্রাইটনের এক স্কুলে ভর্তি করিয়া দেওয়া হয়। ইংরেজ সমাজজীবনের সহিত ঘনিষ্ঠ পরিচয়ের সূত্রপাত।

১৮৭৯ : (১২৮৫-৮৬॥ ১৮০০-০১ শক) : বয়স ১৮।

: সত্যেন্দ্রনাথের বন্ধু ব্যারিস্টার তারকচন্দ্র পালিতের ব্যবস্থায় রবীন্দ্রনাথকে লন্ডনে বাস করিতে হয়। প্রথমে রিজেন্ট উদ্যানের সম্মুখে একটি বাসায় থাকাকালে লাটিন শিখাইবার জন্য একজন শিক্ষক আসিতেন। পরে মি. বার্কার নামে শিক্ষকের বাড়িতে বাস। ডিভনশিয়রে টর্কি নগরে কয়েকদিন ছুটিতে যাপন। এখানে "মগ্ন ভগ্নতরী" কবিতা রচনা (বিলাত বাসকালে একমাত্র কবিতা)। পুনরায় লন্ডনে। এবার ডাক্তার স্কটের গৃহে বাস। ডাক্তারের দুইটি কন্যার সহিত সখ্য। তু. সন্ধ্যাসংগীত-এর "দুই দিন" কবিতা।

: লন্ডন বিশ্ববিদ্যালয়ে চার মাস অধ্যয়ন। হেনরি মর্লি ইংরেজি ভাষা ও সাহিত্যের অধ্যাপক, তাঁহার পঠনপদ্ধতি বালকের মনে মুদ্রিত হইয়া যায়। লন্ডন বাসকালে ব্রিটিশ পার্লামেন্টে কয়েকবার যান, গ্ল্যাডস্টোন, ব্রাইট প্রভৃতির বক্তৃতা শোনেন। ইউনিভার্সিটিতে বালক লোকেন পালিতের সহিত পরিচয় হয়।

: 'ভারতী'তে বিলাতের অভিজ্ঞতা সম্পর্কে ধারাবাহিক পত্র-প্রবন্ধ বউঠাকুরানী কাদম্বরী দেবীর নিকট প্রেরিত হয়। 'ভারতী'-তে 'য়ুরোপযাত্রী কোনো

বঙ্গীয় যুবকের পত্রধারা" নামে প্রকাশিত হয়। পত্রগুলির মতামত অত্যন্ত প্রগল্‌ভ মনে হওয়ায় জ্যেষ্ঠ দ্বিজেন্দ্রনাথ সম্পাদকরূপে প্রচুর মন্তব্য সমেত সেগুলি প্রকাশ করিতেন। 'ভগ্নহৃদয়' নামে কাব্য আরম্ভ।

[দেশে সমসাময়িক ঘটনা]

: স্বর্ণকুমারী রচিত 'বসন্তোৎসব' বাংলাভাষায় প্রথম গীতিনাট্য, নভেম্বরে প্রকাশিত।

: বিহারীলাল চক্রবর্তীর 'সারদামঙ্গল' কাব্য ডিসেম্বরে পুস্তাকাকারে প্রকাশিত হয়। ইহা ১৮৭৪-এ 'আর্য্যদর্শন' পত্রিকায় বাহির হইয়াছিল।

: জ্যোতিরিন্দ্রনাথের 'অশ্রুময়ী' নাটকে রবীন্দ্রনাথের ভানুসিংহের কবিতা 'গহনকুসুম কুঞ্জ-মাঝে' গানটি প্রদত্ত হইয়াছে।

: আদি ব্রাহ্মসমাজের সভাপতি রাজনারায়ণ বসু ; সম্পাদক জ্যোতিরিন্দ্রনাথ।

গ্রন্থ : *কবি-কাহিনী*।

১৮৮০ : (১২৮৬-৮৭॥ ১৮০১-০২ শক) : বয়স ১৯।

: জানুয়ারি : ৫০তম সাংবৎসরিক মাঘোৎসবের (১১ই মাঘ) সায়ংকালীন উপাসনা মহর্ষি দেবেন্দ্রনাথের বাটীতে অনুষ্ঠিত হয়। তদবধি এই প্রথা চলিতেছে।

: ফেব্রুয়ারি মাসে কবির দেশে প্রত্যাবর্তন। বিলাতে 'ভগ্নহৃদয়' কাব্য আরম্ভ করেন। স্টিমারে বসিয়াও কয়েকটি সর্গ লেখেন। এই জাতীয় কবিতার জন্ম বিলাত যাইবার পূর্বেই হইয়াছিল।

: দেশে ফিরিয়া জ্যোতিরিন্দ্রনাথের 'মানময়ী' গীতিনাট্যের জন্য গান রচনা ও অভিনয়ে অংশগ্রহণ।

'ছেলেবেলায়' আছে : "এইবার ছুটল আমার গানের ফোয়ারা। জ্যোতিদাদা পিয়ানোর উপর হাত চালিয়ে নতুন নতুন ভঙ্গিতে ঝমাঝম সুর তৈরি করে যেতেন, আমাকে রাখতেন পাশে। তখনি তখনি সেই ছুটে-চলা সুরে কথা বসিয়ে রাখবার কাজ ছিল আমার।"

: সেপ্টেম্বর মাসে বিলাত গিয়া ব্যারিস্টারি পড়ার কথা হয় ; কিন্তু যাওয়া হয় নাই। (দ্র° মহর্ষির পত্র। 'পত্রাবলী' ১৩৬। জীবনস্মৃতি' পৃ. ২৬৯।)

গ্রন্থ : *বনফুল*।

১৮৮১ : (১২৮৭-৮৮॥ ১৮০২-০৩ শক) : বয়স ২০।

: মাঘোৎসবের জন্য ৭টি ব্রহ্মসংগীত রচনা ; প্রথম ব্রহ্মসংগীত রচনা।

: ফেব্রুয়ারি ২৬ : বিদ্বজ্জন সমাগম সভার বার্ষিক উৎসবের জন্য 'বাল্মীকি-প্রতিভা' গীতিনাট্য রচনা ও অভিনয়। রবীন্দ্রনাথ বাল্মীকির ভূমিকায় ও হেমেন্দ্রনাথের কন্যা প্রতিভা বালিকা সরস্বতীর ভূমিকায় অবতীর্ণ। গুরুদাস বন্দ্যোপাধ্যায়, রাজকৃষ্ণ রায় প্রভৃতি দর্শক।

: কাব্যনাট্য 'রুদ্রচণ্ড' ও 'ভগ্নহৃদয়' রচনা শেষ। বিলাত যাইবার পুনরায়োজন।
: দ্বিজেন্দ্রনাথের জ্যেষ্ঠ পুত্র দ্বিপেন্দ্রনাথের বিবাহ। লাখুটিয়ার জমিদার রাখালচন্দ্র রায়চৌধুরীর কন্যার সহিত।
: এপ্রিল ১৯ : বেথুন সোসাইটির আয়োজনে কলিকাতা মেডিক্যাল কলেজ হলে "সঙ্গীত ও ভাব" সম্পর্কে উদাহরণ যোগে ভাষণ ও গান : প্রথম পাবলিক ভাষণ।
: এপ্রিল ২০ : ভাগিনেয় সত্যপ্রসাদকে লইয়া সমুদ্রপথে বিলাত যাত্রা। স্টিমারে আশুতোষ চৌধুরীর সহিত পরিচয়। মাদ্রাজ বন্দরে পৌঁছিয়া উভয়ের মত পরিবর্তন ও কলিকাতায় এপ্রিলের শেষে প্রত্যাবর্তন।
: মহর্ষি দেবেন্দ্রনাথের সহিত সাক্ষাৎ করিতে মুসৌরী যাত্রা। ফিরিয়া জ্যোতিরিন্দ্রনাথের সহিত চন্দননগরে মোরান সাহেবের বাগানবাটীতে বাস। চন্দননগর বাসকালে 'বিবিধ প্রসঙ্গ'র টুকরা রচনা ও 'বউঠাকুরানীর হাট' উপন্যাস রচনা আরম্ভ।
: কলিকাতায় প্রত্যাবর্তন। জ্যোতিরিন্দ্রনাথ সপত্নীক ভ্রমণে বাহির হইলে একাকী জোড়াসাঁকোর বাটিতে বাস। নতুন কবিতাগুচ্ছ রচনা—ইহা 'সন্ধ্যা সংগীত'-এর মধ্যে সংগৃহীত হয়। এইসময়ে বহু গদ্য প্রবন্ধও লেখেন।
: মার্চ ২৪ : কেশবচন্দ্রের ভারতবর্ষীয় ব্রাহ্মসমাজের নূতন নামকরণ 'নববিধান'।
: মে ১৪ (২রা জ্যৈষ্ঠ) : সাধারণ ব্রাহ্মসমাজ মন্দির স্থাপন।
: জুলাই ২৯ : রাজনারায়ণ বসুর কন্যা লীলার (বয়স ২০) সহিত কৃষ্ণকুমার মিত্রের (বয়স ২৭) বিবাহের জন্য রবীন্দ্র-রচিত কয়েকটি গান গীত হয় ('তত্ত্ববোধিনী পত্রিকা', ১৮০৩ ভাদ্র)। গায়কদের মধ্যে ছিলেন উৎসাহী তরুণ নরেন্দ্রনাথ (পরে স্বামী বিবেকানন্দ)। রবীন্দ্রনাথ স্বয়ং গানের মহড়া দিতেন। সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে ওই সম্প্রদায়ের পদ্ধতিতে বিবাহ হয় বলিয়া আদি ব্রাহ্মসমাজীয়রা যোগদান করেন নাই। রাজনারায়ণ বসু স্বয়ং আদি ব্রাহ্মসমাজের সদস্য ও তৎকালীন সভাপতি। বিবাহসভায় এই গান কয়টি গীত হয় : 'দুই হৃদয়ের নদী', 'জগতের পুরোহিত তুমি', 'শুভদিনে এসেছে দোঁহে' প্রভৃতি। প্রথম 'বিবাহ-সংগীত' রচনা।
: ডিসেম্বর ১০ : 'বঙ্গবাসী' সাপ্তাহিক, যোগীন্দ্রনাথ বসু সম্পাদিত।
: ডিসেম্বর : হরপ্রসাদ শাস্ত্রীর 'বাল্মীকির জয়' পুস্তকাকারে প্রকাশ।
গ্রন্থ : *বাল্মীকি-প্রতিভা, ভগ্নহৃদয়, রুদ্রচণ্ড, য়ুরোপ-প্রবাসীর পত্র*।

১৮৮২ : (১২৮৮-৮৯॥ ১৮০৩-০৪ শক) : বয়স ২১।
: 'ভারতী'তে "বউঠাকুরানীর হাট", ধারাবাহিক চলিতেছে।
: 'ভগ্নহৃদয়' পাঠ করিয়া (১২৮৯) ত্রিপুরার মহারাজ বীরচন্দ্র মাণিক্যের তরুণ কবিকে অভিনন্দন প্রেরণ।

: জানুয়ারি ২৩ (মাঘ ১১) : মাঘোৎসবের দিন রবীন্দ্রনাথ বঙ্কিমচন্দ্রের বাসায় আসিয়া তাঁহাকে সন্ধ্যায় উৎসবে লইয়া আসেন। কলিকাতার বউবাজার স্ট্রিটে বঙ্কিমচন্দ্রের বাসায় অন্যান্য সাহিত্যিকদের সহিত রবীন্দ্রনাথ যাইতেন।

: জুলাই : রমেশচন্দ্র দত্তের কন্যা কমলার বিবাহ পি. এন্. বসুর সহিত। সভায় বঙ্কিমচন্দ্র কর্তৃক 'সন্ধ্যাসংগীত'-এর প্রশংসাকীর্তন ও মালা রবীন্দ্রনাথের গলদেশে প্রদান।

: জুলাই ১৭ : জ্যোতিরিন্দ্রনাথের উদ্যোগে কলিকাতা 'সারস্বত সম্মিলন' প্রতিষ্ঠা। সভাপতি : রাজেন্দ্রলাল মিত্র। সম্পাদক : কৃষ্ণবিহারী সেন ও রবীন্দ্রনাথ।

: ১০ নং সদর স্ট্রিটে (কলিকাতা যাদুঘরের নিকট) জ্যোতিরিন্দ্রনাথের পরিবারের সঙ্গে অবস্থান। এখানে একদিন একটি আধ্যাত্মিক অভিজ্ঞতার কথা 'জীবনস্মৃতি'তে বর্ণিত আছে। এইদিন "নির্ঝরের স্বপ্নভঙ্গ" রচিত হয়। হৃদয়-অরণ্য হইতে নিষ্ক্রমণ। শরৎকালে জ্যোতিরিন্দ্রনাথদের সহিত দার্জিলিং যাত্রা। "প্রতিধ্বনি" ('প্রভাতসংগীত') লিখিত।

: বিজ্ঞানের গ্রন্থ পাঠ, হাক্সলি, লক্‌ইয়ার, নিউকোম্ব প্রভৃতি।

: ডিসেম্বর ১৬ : দ্বিজেন্দ্রনাথের পৌত্র দ্বিপেন্দ্রনাথের পুত্র দিনেন্দ্রনাথ ঠাকুরের জন্ম।

: ডিসেম্বর ২৩ : বিদ্বজ্জন সমাগম সভার উৎসবে দ্বিতীয় গীতিনাট্য 'কালমৃগয়া' অভিনীত। কবি অন্ধমুনির ভূমিকায় অবতীর্ণ।

: বঙ্গ-বিহার উড়িষ্যায় লে.-গভর্নর স্যার রিভার্স টমসন।

গ্রন্থ : 'সন্ধ্যাসংগীত', 'কালমৃগয়া'।

১৮৮৩। (১২৮৯-৯০॥ ১৮০৪-০৫ শক) বয়স ২২।

: দার্জিলিঙ হইতে প্রত্যাবর্তনের পর ১৪ সার্কুলার রোডে সত্যেন্দ্রনাথদের সহিত বাস। সত্যেন্দ্রনাথ ছুটি লইয়া আছেন। 'সমালোচনী' সভায় সাহিত্যাদি চর্চা। মাঘোৎসবের জন্য ব্রহ্মসংগীত রচনা (৪টি)।

: মে-জুন : বোম্বাই প্রেসিডেন্সির (প্রাক্তন মহীশূর রাজ্য, বর্তমান কর্নাটক প্রদেশ) সমুদ্রতীরস্থ কারোয়ার শহরে সত্যেন্দ্রনাথের সহিত দুই মাস যাপন। বহু কবিতা ও 'প্রকৃতির প্রতিশোধ' নাটক রচনা।

: কলিকাতায় প্রত্যাবর্তন ও জ্যোতিরিন্দ্রনাথদের সহিত চৌরঙ্গির এক বাসায় অবস্থান; 'ছবি ও গান' রচনা।

: ডিসেম্বর ৯ : যশোহরের বেণীমাধব রায়চৌধুরীর কন্যা মৃণালিনীর (বয়স ১১) সহিত বিবাহ।

[মে ৫— জুলাই ৪ : 'বেঙ্গলি' দৈনিকের সম্পাদক সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের কারাগার। জুলাই ১৭ : ন্যাশনাল ফান্ড বা জাতীয় আন্দোলনের জন্য তহবিল স্থাপন। ডিসেম্বর ২৮ : কলিকাতা অ্যাল্‌বার্ট হল্ (কলেজ স্ট্রিট) ইন্ডিয়ান

ন্যাশনাল কনফারেন্স। জাতীয় কংগ্রেসের প্রথম রূপ বলা যায়।]
: ডিসেম্বর ৪ : কলিকাতায় আন্তর্জাতিক প্রদর্শনী বড়লাট রিপন কর্তৃক উন্মোচিত।
মার্চ ১৪ : কার্ল মার্কস্-এর মৃত্যু।
[নভেম্বর ১৯— অসুস্থ কেশবচন্দ্র সেনকে দেখিবার জন্য মহর্ষি দেবেন্দ্রনাথ, রামকৃষ্ণ পরমহংস উপস্থিত হন।]
গ্রন্থ : *বউঠাকুরানীর হাট, প্রভাতসংগীত, বিবিধ প্রসঙ্গ।*

১৮৮৪। (১২৯০-৯১ ॥ ১৮০৫-০৬ শক) বয়স ২৩।
: ৮ জানুয়ারি : কেশবচন্দ্র সেনের মৃত্যু।
: ফেব্রুয়ারি : মহর্ষির চুঁচুড়া হইতে লিখিত পত্রে রবীন্দ্রনাথের বালিকা বধূর শিক্ষার জন্য লরেটোতে ব্যবস্থা করা।
: 'কড়ি ও কোমল-এর কবিতা লিখিতেছেন। প্রথম গদ্যনাটক 'নলিনী' রচনা। মাঘোৎসবের জন্য ৮টি ব্রহ্মসংগীত রচনা। মাঘোৎসবের পর স্বর্ণকুমারী দেবীর জ্যেষ্ঠা কন্যা হিরণ্ময়ীর বিবাহের অন্য জ্যোতিরিন্দ্রনাথ, অক্ষয় চৌধুরী ও রবীন্দ্রনাথের 'বিবাহ উৎসব' গীতিনাট্যের অভিনয়। বিবাহোৎসবের মোট ৪৫টি গানের মধ্যে ২৮টি গান কবির; সদ্যরচিত ১৮টি।
: মার্চ ২৩ : সাবিত্রী লাইব্রেরিতে "অকালকুষ্মাণ্ড" প্রবন্ধ পাঠ।
: এপ্রিল ১৯ (৮ বৈশাখ ১২৯১) : জ্যোতিরিন্দ্রনাথের স্ত্রী কাদম্বরী দেবীর আকস্মিক মৃত্যু। রবীন্দ্রনাথের গভীর শোকাঘাত। [দ্র° 'কড়ি কোমল-এর কয়েকটি কবিতা ও গান 'দুঃখ দিয়েছ, দিয়েছ ক্ষতি নাই' এবং 'চলিয়াছি গৃহপানে, খেলাধুলা অবসান' ('তত্ত্ববোধিনী পত্রিকা', ১৮০৬ শক ভাদ্র)]
: মে ২৩ : স্টিমার ভ্রমণ ও 'সরোজিনী প্রয়াণ' রচনা।
: জুন ৫ : হেমেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু (বয়স ৪০)।
: ১২৯১ জ্যৈষ্ঠ মাস হইতে 'ভারতী' পত্রিকা বন্ধ করিয়া দিবার প্রস্তাব হয়। দ্বিজেন্দ্রনাথের সম্পাদক-পদ ত্যাগ ও স্বর্ণকুমারী দেবীর ওই পদ গ্রহণ ও পত্রিকা পরিচালনা।
: অগস্ট ২৬ : সাবিত্রী লাইব্রেরিতে "হাতেকলমে" প্রবন্ধ পাঠ।
: সেপ্টেম্বর ১৬ : মহর্ষি কর্তৃক (১ আশ্বিন ১২৯১) রবীন্দ্রনাথ আদি ব্রাহ্মসমাজের সম্পাদক ও দ্বিজেন্দ্রনাথ 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদক নিযুক্ত হইলেন। রবীন্দ্রনাথ ১৮৮৪ সেপ্টেম্বর হইতে বহু বৎসর আদি সমাজের সম্পাদক ছিলেন। এইসময় ধর্মমতাদি লইয়া আদি ব্রাহ্মসমাজীয় 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সহিত বঙ্কিমচন্দ্রের মসিযুদ্ধ চলে। রবীন্দ্রনাথ ইহাতে বিশিষ্ট অংশ গ্রহণ করেন। 'সঞ্জীবনী' ব্রাহ্মপক্ষীয় সাপ্তাহিক ; সম্পাদক কৃষ্ণকুমার মিত্র ও সহ-সম্পাদক গগনচন্দ্র হোম ও 'বঙ্গবাসী' নব হিন্দুপক্ষীয় সাপ্তাহিক :

সম্পাদক যোগেন্দ্রনাথ বসু, 'মডেল ভগিনী' নভেলের লেখক। 'সঞ্জীবনী'তে রবীন্দ্রনাথের কয়েকটি প্রবন্ধ ও ব্যঙ্গকৌতুক প্রকাশিত হয়।

: জানুয়ারি ২৪ : ইলবার্ট বিল পাশ। কিন্তু মূল প্রস্তাবের সবই সংশোধিত হয়।

: জুলাই (শ্রাবণ ১২৯১) : অক্ষয়চন্দ্র সরকার সম্পাদিত 'নবজীবন' ও রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায় সম্পাদিত 'প্রচার' পত্রিকা। উভয় পত্রিকায় রবীন্দ্রনাথের রচনা ছিল।

: ডিসেম্বর ১৩ : ভারতের বড়লাট লর্ড রিপন বিদায় লইলে লর্ড ডাফ্‌রিন আসিলেন।

: [ডিসেম্বর ২০ : যোগেন্দ্রনারায়ণ মিত্র কবির 'গান' সংগ্রহে ব্যস্ত। 'রবিচ্ছায়া' নাম কবিরই প্রদত্ত।]

গ্রন্থ : *ছবি ও গান, প্রকৃতির প্রতিশোধ, নলিনী, শৈশব সংগীত, ভানুসিংহ ঠাকুরের পদাবলী।*

**১৮৮৫**। (১২৯১-৯২॥ ১৮০৬-০৭ শক) বয়স ২৪।

জানুয়ারি ১৭ : কলিকাতা মির্জাপুরস্থ সিটি কলেজ হল-এ রবীন্দ্রনাথ 'রামমোহন রায়' সম্বন্ধে ভাষণ পাঠ করেন (৫ মাঘ)। কবির রামমোহন সম্বন্ধে প্রথম ভাষণ।

: জানুয়ারি ২১ : মাঘোৎসবে তিন বিভাগীয় ব্রাহ্মসমাজ মহর্ষিভবনে সমবেত। সন্ধ্যার উপাসনায় প্রবেশদ্বারপত্রীর (টিকেট) ব্যবস্থা হয় এই বৎসর হইতে। আদি সমাজের সম্পাদক-পদ প্রাপ্তির পর কবির ৪ মাসে ৩২টি ব্রহ্মসংগীত রচনা।

: মার্চ : রবীন্দ্রনাথের উদ্যোগে চিৎপুর রোডস্থ ব্রাহ্মসমাজগৃহে পাঠগৃহ বা Reading Room স্থাপন।

: এপ্রিল (বৈশাখ ১২৯২) : হইতে জ্ঞানদানন্দিনী দেবী সম্পাদিত 'বালক' মাসিকপত্র প্রকাশ ; রবীন্দ্রনাথের উপর কর্মভার অর্পণ। এক বৎসরে কবিতা, প্রবন্ধ, পত্রাবলী, হাস্যকৌতুক, শ্যারাভ জাতীয় নাট্য, "মুকুট" নামে ছোট উপন্যাস, "রাজর্ষি" নামে একটি বড় উপন্যাস প্রকাশিত হয়।

: 'ভারতী' ১২২৯ বৈশাখে "পুষ্পাঞ্জলি" প্রকাশ (বউঠাকুরানীর উদ্দেশ্যে রচিত)।

: হাজারিবাগ সফর, সঙ্গী ইন্দিরা দেবী, সুরেন্দ্রনাথ (দ্র° "ছোটনাগপুর" : 'বিচিত্র প্রবন্ধ')।

: সেপ্টেম্বর-অক্টোবর : বোম্বাই প্রদেশে শোলাপুরে সত্যেন্দ্রনাথের সঙ্গে বাস।

: অক্টোবর ১৬ : কলিকাতায় প্রত্যাবর্তন (কার্তিক ১)।

: মহর্ষি বন্দোরা-বোম্বাইয়ে আছেন। তাঁর অসুস্থতা বৃদ্ধি পাইলে রবীন্দ্রনাথকে অক্টোবর মাসেই তথায় যাইতে হয় (বোধহয় ২০-২১ অক্টোবর)। দুই মাসের

উপর সেখানে থাকেন। 'মঙ্গলগীতি' প্রভৃতি কবিতা রচনা।
: ডিসেম্বর : বোম্বাইতে প্রথম কংগ্রেস। সভাপতি ব্যারিস্টার উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায় (W. C. Bonnerji)।
: কলিকাতায় ন্যাশনাল কনফারেন্সের দ্বিতীয় অধিবেশন।
: বঙ্গীয় প্রজাস্বত্ববিষয়ক আইন ; ১৮৫৯-এর পর এই প্রথম নূতন আইন হইল।
গ্রন্থ : *রামমোহন রায়, আলোচনা, রবিচ্ছায়া* (১২৯২ বৈশাখ)।

১৮৮৬ (১২৯২-৯৩ ॥ ১৮০৭-০৮ শক)। বয়স ২৫।
: ২১ জানুয়ারি (৯ মাঘ) : তিন সমাজের ব্রাহ্মসম্মিলন। রবীন্দ্রনাথ বেদি গ্রহণ করেন।
: মাঘোৎসবের জন্য বহু গান রচনা।
: 'বাল্মীকি-প্রতিভা'র নূতন সংস্করণ ; 'কালমৃগয়া'র কয়েকটি গান ও নূতন গান যোজনা করিয়া অভিনয়। [মার্চ ১০ (২৭ ফাল্গুন) শ্রীপঞ্চমীর দিন অভিনয় হইয়াছিল।]
: 'বালক' পত্রিকা এক বৎসর চলিয়া (চৈত্র ১২৯২) এপ্রিল মাস হইতে বন্ধ ও 'ভারতী'র সহিত যুক্তি হইয়া 'ভারতী ও বালক' নামে (১২৯৩ হইতে) প্রকাশ।
: জুলাই মাসে নাসিকে সত্যেন্দ্রনাথের সঙ্গে বাস। ভ্রাতুষ্পুত্রকে বাংলা-হিন্দি মিশাইয়া কৌতুকপত্র প্রেরণ।
: অগস্ট ১৫ : হেমেন্দ্রনাথের কন্যা প্রতিভার সহিত ব্যারিস্টার আশুতোষ চৌধুরীর ব্রাহ্মমতে বিবাহ। আশুতোষ (কেম্‌ব্রিজ ১৮৮৪-৮৫। হাইকোর্টে ১৮৮৬, এপ্রিল ২৯) কর্তৃক 'কড়ি ও কোমল' সম্পাদন।
: অক্টোবর ২৫ : প্রথম কন্যা বেলা বা মাধুরীলতার জন্ম।
: বন্ধু লোকেন পালিত সিভিল সার্ভিস্ পাশ করিয়া বাংলাদেশে চাকুরি লইয়া আসিলেন।
: মে ২৮ : অক্ষয়কুমার দত্তের মৃত্যু।
: অগস্ট ১৬ : রামকৃষ্ণ পরমহংসের মৃত্যু (১ ভাদ্র ১২৯৩)।
: ডিসেম্বর ১০ : লর্ড ল্যান্সডাউন ভারতের বড়লাট হইয়া আসিলেন।
: ডিসেম্বর : কলিকাতায় কংগ্রেসের দ্বিতীয় অধিবেশনে রবীন্দ্রনাথ 'আমরা মিলেছি আজ মায়ের ডাকে' গানটি করেন।
গ্রন্থ : *কড়ি ও কোমল, বাল্মীকি-প্রতিভা* (নূতন সংস্করণ)।

১৮৮৭ (১২৯৩-৯৪ ॥ ১৮০৮-০৯ শক) । বয়স ২৬।
: আদি ব্রাহ্মসমাজের উপাসনা মহর্ষিভবনে অনুষ্ঠিত। রবীন্দ্রনাথ রচিত বহু গান গীত হয়। মহর্ষি চুঁচুড়ায় থাকেন। সেখানে 'নয়ন তোমারে পায় না

দেখিতে' গাহিলে তিনি কবিকে ৫০০ টাকার চেক দান করেন। ('জীবনস্মৃতি')
: মহর্ষির ৭০তম জন্মবৎসরে (জন্ম ১৮১৭) ব্রাহ্মসমাজ কর্তৃক সম্মান প্রদর্শন।
: কবি ছাত্রসম্মেলনে আহূত হইয়া দুইটি গান 'আগে চল্ (ভাই) আগে চল্' ও 'তবুও পারিনে সঁপিতে' রচনা করিয়া গাহিলেন।
: সাহিত্যবিষয়ক রচনা, 'মানসী' কবিতাগুচ্ছের সূচনা।
: বাল্যবিবাহকে সমালোচনা করিয়া সায়েন্স অ্যাসোসিয়েশন হল্-এ (বউবাজার স্ট্রিট) "হিন্দুবিবাহ" সম্বন্ধে প্রবন্ধ পাঠ। চন্দ্রনাথ বসুর সহিত মসিযুদ্ধ।
: সেপ্টেম্বর : স্ত্রী, কন্যা, ভগ্নী, ভাগ্নেয় প্রভৃতি লইয়া দার্জিলিঙে। ('ছিন্নপত্রাবলী' দ্রষ্টব্য।) সকলকে লইয়া টেনিসন, ব্রাউনিং প্রভৃতি পাঠ। 'মায়ার খেলা'র গান রচনার সূত্রপাত।
: নভেম্বরের মাঝামাঝি কলিকাতায় পার্ক স্ট্রিটের বাসায়। 'মানসী'র কবিতা রচনা চলিতেছে।
: বঙ্গ-বিহার-উড়িষ্যার লে.-গভর্নর বেইলি।
: ডিসেম্বর : মাদ্রাজে কংগ্রেসের ৩য় অধিবেশনে সভাপতি বদরুদ্দিন তায়েবজি। স্যার সৈয়দ আহ্মদের সমসাময়িক উক্তি, 'Is it possible that ...two nations the Mohammedan and the Hindu should sit on the same throne and remain equal in power? Most certainly not.' হিন্দু-মুসলমান বিভেদের জন্ম।
গ্রন্থ : *রাজর্ষি, চিঠিপত্র।*

১৮৮৮। (১২৯৪-৯৫॥ ১৮০৯-১০ শক) বয়স ২৭।
: ১২৯৪ সালের মাঘোৎসবের জন্য ১৩টি নূতন গান রচনা। এপ্রিল মাসে উত্তরপ্রদেশের গাজিপুরে সপরিবারে বাস। 'মানসী' কাব্যের আকর কবিতাগুলি এইখানে রচিত। বৈশাখ হইতে শ্রাবণ পর্যন্ত গাজিপুর বাস, মাঝে কয়েকদিন কলিকাতায়। গাজিপুর বাসকালে "নিষ্ফল কামনা"র স্বকৃত ইংরেজি অনুবাদ।
: কলিকাতায় প্রত্যাবর্তন ও কখনো জোড়াসাঁকোর বাড়িতে, কখনো জ্ঞানদানন্দিনী দেবীর সহিত উড স্ট্রিট ও পার্ক স্ট্রিটে বাস। 'পারিবারিক স্মৃতি' নামে হস্তলিখিত পুস্তকে রবীন্দ্রনাথের বহু গদ্যরচনা।
: মার্চ ৮ : বোলপুরের নিকট শান্তিনিকেতন সম্পর্কে মহর্ষি কৃত ট্রাস্ট-ডিড সম্পাদন (১২৯৪, ফাল্গুন ২৬) : দ্বিপেন্দ্রনাথ ঠাকুর, রমণীমোহন চট্টোপাধ্যায় ও প্রিয়নাথ শাস্ত্রী প্রথম ট্রাস্টি।
: অক্টোবর ১৯ : শান্তিনিকেতনের আশ্রম প্রতিষ্ঠা (৪ কার্তিক ১২৯৫) রবীন্দ্রনাথ, মোহিনী চট্টোপাধ্যায় উপাসনা করেন ; রবীন্দ্রনাথ সংগীত করেন। সে সময়ে উপাসনা 'শান্তিনিকেতন' গৃহে হইত।
: নভেম্বর ২৭ : পুত্র রথীন্দ্রনাথের জন্ম।
: ডিসেম্বর ২৯ : সখিসমিতির উদ্যোগে বেথুন স্কুলগৃহে ছোটলাটের পত্নী

লেডি বেইলি কর্তৃক মহিলা শিল্পমেলা উন্মোচিত। 'মায়ার খেলা' অভিনয় (১৫ পৌষ ১২৯৫)। 'সখিসমিতি' নামকরণ রবীন্দ্রনাথের (ভারতী ১২৯৫, ১২৯৮, ১৩০০, ১৩৩২)।

: ডিসেম্বর ১০ : কলিকাতায় বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনের প্রথম অধিবেশন। দশ বৎসর এই সম্মেলন কলিকাতাতেই আহূত হয়।

: এলাহাবাদে কংগ্রেসের চতুর্থ অধিবেশনে জর্জ ইয়ুল সভাপতি। কংগ্রেসের প্রতি গবর্নমেন্টের বিরূপতা।

গ্রন্থ : *সমালোচনা, মায়ার খেলা।*

১৮৮৯ : (১২৯৫-৯৬॥ ১৮১০-১১ শক) : বয়স ২৮।

: এপ্রিল মাসে শোলাপুরে সত্যেন্দ্রনাথের সহিত বাস। এইখানে 'রাজা ও রানী' প্রথম পঞ্চাংক অমিত্রাক্ষর ছন্দে রচিত নাটকের খসড়া প্রস্তুত। মে মাসের মাঝামাঝি খিড়কি পুনায় অধ্যাপক গোবিন্দ বিট্ঠল কড়কড়ের বাটীতে বাস। বিহারীলাল গুপ্তের কন্যা স্নেহলতার বিবাহ উপলক্ষে গান লিখিয়া প্রেরণ। পুনা বাসকালে পণ্ডিত রমাবাঈয়ের বক্তৃতা-সভার অভিজ্ঞতা ও প্রতিক্রিয়া। শোলাপুরে প্রত্যাবর্তন।

: জুন মাসে কলিকাতায় প্রত্যাবর্তন। সঙ্গে বেলা ছিল। বাড়িতে আসিয়া পুত্রকে দেখিয়া বিস্ময়। "খোকাকে দেখে ভারী নূতন রকম বোধ হল।"

(ছিন্নপত্রাবলী ৪)

: পার্ক স্ট্রিটের বাটীতে পুজাবকাশের সময় 'রাজা ও রানী' অভিনয়। রাজার ভূমিকায় রবীন্দ্রনাথ। জ্ঞানদানন্দিনী, মৃণালিনী প্রভৃতি নারীভূমিকায় অবতীর্ণ হন।

: নভেম্বর ৩০ : এমারেল্ড পাবলিক রঙ্গমঞ্চের শিল্পীদের দ্বারা 'রাজা ও রানী'র অভিনয়।

: নভেম্বর মাসে সপরিবারে শিলাইদহে নৌকাবাস (ছিন্নপত্রাবলীর ৩ নং পত্রের ঘটনা নভেম্বর ২৭, ১৮৮৯)।

: ডিসেম্বর : বোম্বাই-এ ৫ম অধিবেশনে সভাপতি স্যার উইলিয়াম ওয়েডার বার্ন।

গ্রন্থ : *রাজা ও রানী।*

১৮৯০ : (১২৯৬-১২৯৭॥ ১৮১১-১২ শক) : বয়স ২৯।

: শিলাইদহ হইতে মাঘোৎসবের সময় কলিকাতায় প্রত্যাবর্তন। বহুকাল কোনো উল্লেখযোগ্য রচনা নাই।

: সাহাজাদপুরে গিয়া নতুন নাটক 'বিসর্জন' রচনা। জোড়াসাঁকোর বাটীতে 'বিসর্জন' অভিনয়, রবীন্দ্রনাথ রঘুপতির ভূমিকায়।

: এপ্রিল ২৬ : এমারেল্ড থিয়েটারে "মন্ত্রী-অভিষেক" প্রবন্ধ পাঠ। দ্বিজেন্দ্রনাথ

ঠাকুর সভাপতি। সভার সমস্ত কাজ, এমনকী সভাপতির ভাষণও ইংরেজিতে প্রদত্ত হয়। (পুস্তিকা প্রকাশ ১৮৯৫ মে ১৫)

: গ্রীষ্মকালে বোলপুরে শান্তিনিকেতনের দ্বিতলে কয়েকদিন বাস। 'মেঘদূত' (৮ জ্যৈষ্ঠ ১২৯৭) প্রভৃতি কয়েকটি কবিতা রচনা।

: জুন মাসে শিলাইদহে। 'চিত্রাঙ্গদা' নাটিকার কল্পনা 'অনঙ্গ-আশ্রম' মনে আসিতেছে।

: অগস্ট মাসে পুনরায় শোলাপুরে। সেখানে 'মানসী'র কয়েকটি কবিতা রচনা।

: অগস্ট ২২ : সত্যেন্দ্রনাথ ও লোকেন্দ্রনাথ পালিতের সহিত বিলাত-যাত্রা S. S. Siam করিয়া। ইতালি ও ফ্রান্সের মধ্য দিয়া গিয়া প্যারিসে একদিন বাস— সদ্যনির্মিত ইফেল তোরণে আরোহণ।

: সেপ্টেম্বর ১০ : লন্ডন পৌঁছান।

: অক্টোবর ৯ : লন্ডন ত্যাগ।

: নভেম্বর ৩ : বোম্বাই প্রত্যাবর্তন।

: ডিসেম্বর ৭ : এইদিন (১২৯৭, অগ্রহায়ণ ২২) শান্তিনিকেতন ব্রহ্মমন্দিরের ভিত্তি স্থাপিত হয়। দ্বিজেন্দ্রনাথ উপাসনা এবং রবীন্দ্রনাথ সংগীত করেন।

: বঙ্গ-বিহার-উড়িষ্যার লে.-গভর্নর স্যার চার্লস্ ইলিয়ট।

: কলিকাতা কংগ্রেসের ষষ্ঠ অধিবেশনে সভাপতি ফিরোজ শাহ মেহতা।

গ্রন্থ : *বিসর্জন, মন্ত্রী-অভিষেক, মানসী।*

১৮৯১ : (১২৯৭-৯৮।। ১৮১২-১৩ শক) : বয়স ৩০।

: জানুয়ারি ৯ : রবীন্দ্রনাথ আদি ব্রাহ্মসমাজের সম্পাদকরূপে আদমসুমারির অধ্যক্ষ C. J. O'Donnel-কে লিখিতেছেন, "The members of the Adi Brahmo Samaj are really Hindus." (১২৯৭, পৌষ ২৬)।

: জানুয়ারি ও ফেব্রুয়ারি মাসে জমিদারিতে— কালিগ্রাম, আত্রাই, পতিসর, সাজাদপুর বাস। মাঘোৎসবে উপস্থিত নহেন।

: জানুয়ারি ২৩ : দ্বিতীয়া কন্যা রেণুকা বা রানীর জন্ম।

: বির্জিতলা বাসার পারিবারিক-স্মৃতি খস্ড়া গ্রন্থের রচনা হইতে *পঞ্চভূত*-এর আভাস পাওয়া যায়।

: এপ্রিল ২৮ : চৈতন্য লাইব্রেরির বিশেষ অধিবেশনে গুরুদাস বন্দ্যোপাধ্যায়ের সভাপতিত্বে রবীন্দ্রনাথ 'প্রাচ্য ও পাশ্চাত্য সভ্যতা' সম্বন্ধে ভাষণ পাঠ করেন। (১২৯৮, বৈশাখ ১৬)।

: মে ৩০ : 'হিতবাদী' সাপ্তাহিক প্রকাশ ; কৃষ্ণকমল ভট্টাচার্য সম্পাদক ; রবীন্দ্রনাথ সাহিত্যবিষয়ক সম্পাদক।

: মে ৩০ হইতে জুলাই ৪ মধ্যে ৬টা ছোটগল্প লেখেন : "দেনাপাওনা", "পোস্টমাস্টার", "গিন্নি", "রামকানাইয়ের নিবুদ্ধিতা", "ব্যবধান",

"তারাপ্রসন্নের কীর্তি"। অনুমান, 'খাতা' গল্পটিও 'হিতবাদী'তে প্রকাশিত হয়। 'হিতবাদী'তে প্রকাশিত প্রবন্ধ "অকাল বিবাহ" লইয়া চন্দ্রনাথ বসুর সহিত বিতর্ক। তিনি বলেন, রবীন্দ্রনাথের লেখায় ইউরোপীয় ছাঁচের প্রকৃতি দেখা যায়। মাস দেড় পরে 'হিতবাদী'র সহিত সম্বন্ধত্যাগ।

: সাহিত্য পত্রিকা ২য় বর্ষে কয়েকটি 'ব্যঙ্গকৌতুক' প্রকাশ।

: উত্তরবঙ্গ ভ্রমণ জুন ১৬ হইতে জুলাই ৪ (ছিন্নপত্রাবলী ১৯-২৬)।

: ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের মৃত্যু : ১৮৯১, জুলাই ২৯।

: অগস্ট মাসে উড়িষ্যার জমিদারি সফর : কটক, বালিয়া, তারপুর, পাণ্ডুয়া, তিরন প্রভৃতি স্থান।

: সেপ্টেম্বর ১৩ : পাণ্ডুয়ার কুঠিতে 'চিত্রাঙ্গদা' নাট্যকাব্যের খসড়া।

: অক্টোবরে পুনরায় উত্তরবঙ্গে (ছিন্নপত্রাবলী ৩১-৩৫)।

: ডিসেম্বর মাসে সুধীন্দ্রনাথ ঠাকুর সম্পাদিত 'সাধনা' মাসিক পত্র প্রকাশ। 'সাধনা'তে রবীন্দ্রনাথের অজস্র রচনা। "খোকাবাবুর প্রত্যাবর্তন" প্রথম ছোটগল্প রচনা।

: ডিসেম্বর ২২ (৭ই পৌষ) : শান্তিনিকেতনে মন্দির প্রতিষ্ঠা, কলিকাতা হইতে বহুশত লোকের সমাগম। রবীন্দ্রনাথ উপাসনায় সংগীত করেন [দশ বৎসর পরে এই দিনে ব্রহ্মচর্যাশ্রম বিদ্যালয় প্রতিষ্ঠিত হয়]।

: ডিসেম্বর কংগ্রেসের ৭ম অধিবেশন : সভাপতি আনন্দ চার্লু।

গ্রন্থ : *য়ুরোপযাত্রীর ডায়ারি* (১ম খণ্ড)।

১৮৯২ : (১২৯৮-৯৯ ॥ ১৮১৩-১৪ শক) : বয়স ৩১।

: নূতন বৎসরে বারে বারে শিলাইদহে যাইতেছেন জমিদারির কাজে।

: ফেব্রুয়ারি মাসে "সোনার তরী" কবিতা রচনা (১২৯৮ ফাল্গুন)। গ্রামের চাষিদের সহিত গভীর যোগ অনুভূতি।

: মে মাসে সপরিবারে বোলপুরে : স্ত্রী, বেলা (৬), রথীন্দ্র (৪), রেণুকা (২)। (ছিন্নপত্র ৪৩-৫২)। 'সোনার তরী' কাব্যের কয়েকটি কবিতা রচিত।

: বর্ষাকালে পদ্মায় ও জমিদারিতে। (ছি.প. ৫৩-৭০)।

: অগস্টে : '*গোড়ায় গলদ*' প্রহসন রচনা ও সংগীত সমাজে অভিনয়। রবীন্দ্রনাথ রিহার্সাল দেন। অভিনয়ের দিন স্বয়ং রঙ্গমঞ্চে অবতীর্ণ হইয়া গান করেন 'যার অদৃষ্টে যেমন জুটুক, তোমরা সবাই ভালো'।

: সেপ্টেম্বর ২২ : 'চিত্রাঙ্গদা' প্রকাশিত। ডিসেম্বর ১৭ : এমারেল্ড থিয়েটারে 'কৃষ্ণকান্তের উইল'-এর পর 'চিত্রাঙ্গদা'র অভিনয়।

: অক্টোবর ২৯ : কলিকাতায় "যেতে নাহি দিব" লিখিত।

: নভেম্বর ১৭ : স্ত্রী ও সন্তানদের লইয়া শোলাপুর যাত্রা।

: নভেম্বরে রাজশাহীতে লোকেন পালিতের বাসায় আতিথ্য গ্রহণ ও রাজশাহী অ্যাসোসিয়েশনে "শিক্ষার হেরফের" প্রবন্ধ পাঠ। মাতৃভাষার মাধ্যমে

শিক্ষাদানের প্রস্তাব। বঙ্কিমচন্দ্র, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার জাস্টিস স্যার গুরুদাস বন্দ্যোপাধ্যায়, ব্যারিস্টার আনন্দমোহন বসু কর্তৃক এই প্রস্তাব পূর্ণ সমর্থন পায়।

: 'সোনার তরী'র কবিতা চলিতেছে। "মানস সুন্দরী" (৪ পৌষ ১২৯৯)।

: ডিসেম্বর : এলাহাবাদে কংগ্রেসের ৮ম অধিবেশনে সভাপতি উমেশচন্দ্র ব্যানার্জি।

গ্রন্থ : *চিত্রাঙ্গদা, গোড়ায় গলদ*। ১৮৯২ সালে সাধনায় ১২ মাসে ১২টি ছোটগল্প।

**১৮৯৩ : (১২৯৯-১৩০০ ॥ ১৮১৪-১৫ শক) : বয়স ৩২।**

: রবীন্দ্রনাথের পরিবার শোলাপুরে জ্ঞানদানন্দিনীর নিকট।

: কলিকাতায় মাঘোৎসবের পর ফেব্রুয়ারি মাসে বলেন্দ্রনাথকে সঙ্গে লইয়া কটক গমন। বিহারীলাল গুপ্তের অতিথি। কটক হইতে ঘোড়ার গাড়িতে পুরী (প্রথম পুরীতে) ; পুরী হইতে সমুদ্র-সৈকত দিয়া কোনারক ভ্রমণ (ফেব্রুয়ারি ১৪-১৫)। জমিদারির কাজে পাণ্ডুয়া, বালিয়া, তিরন প্রভৃতি স্থান পরিদর্শন।

: কটকে 'পঞ্চভূতের ডায়ারি' লিখিতেছেন। কটক হইতে স্টিমারে মার্চ মাসে কলিকাতায় প্রত্যাবর্তন। উড়িষ্যা বাসকালে অনেকগুলি কবিতা রচনা।

: মার্চ-এপ্রিল মাসে কলিকাতায় থাকিয়া পুনরায় মে মাসে উত্তরবঙ্গে।

: [আমেরিকায় স্বামী বিবেকানন্দ।]

: অক্টোবরে : বঙ্কিমচন্দ্রের সভাপতিত্বে "ইংরেজ ও ভারতবাসী" প্রবন্ধ পাঠ। অতঃপর হিন্দু মুসলমান ঐক্যের গুরুত্ব সম্বন্ধে কংগ্রেসকে সতর্ক করিয়া "ইংরেজের আতঙ্ক" প্রবন্ধ রচনা।

: 'বিদায় অভিশাপ' নাট্য কাব্য রচনা।

: অক্টোবরে কয়েকদিনের জন্য কর্মাটারে বিশ্রাম, সিমলা পাহাড়ে সত্যেন্দ্রনাথদের নিকট গমন।

: ডিসেম্বর ২২ (৭ই পৌষ) : শান্তিনিকেতন মন্দির প্রতিষ্ঠার ৩য় বার্ষিক উৎসবে যোগদান। রামমোহন রায়ের ভক্ত সুইডিশ আদর্শবাদী হ্যামারগ্রেন উৎসব সময়ে আসেন। রবীন্দ্রনাথ ও হিতেন্দ্রনাথ গান করেন।

: ডিসেম্বরে : লাহোরে কংগ্রেসের ৯ম অধিবেশনে সভাপতি দাদাভাই নৌরজি।

গ্রন্থ : *গানের বহি* ও *বাল্মীকিপ্রতিভা, য়ুরোপ যাত্রীর ডায়ারি* (২য় খণ্ড)। 'সাধনা' ২য় বর্ষে ১১টি ছোটগল্প লিখিত হয়।

**১৮৯৪ : (১৩০০-১৩০১ ॥ ১৮১৫-১৬ শক) : বয়স ৩৩।**

: জানুয়ারি ১৩ : কনিষ্ঠা কন্যা মীরার জন্ম।

: জানুয়ারি ২৭ : লর্ড এল্‌গিন্‌ (২) ভারতের বড়লাট হইয়া আসেন। দুই

বৎসরের রচিত কবিতা 'সোনার তরী' কাব্যখণ্ডে সংগৃহীত হইল। 'চিত্রা' কাব্য আরম্ভ।

: পুনরায় উত্তরবঙ্গে। রাজশাহীতে লেখেন "এবার ফিরাও মোরে" (মার্চ৬)। আফ্রিকায় জুলু যুদ্ধের অভিঘাতে এই কবিতাটির অন্তর্বেদনা প্রকাশ পাইয়াছে। "রাজনীতির দ্বিধা" প্রবন্ধ দ্রষ্টব্য। তুলনীয় "অপমানের প্রতিকাব" প্রবন্ধ ('সাধনা', ভাদ্র ১৩০১)। অন্যান্য রাজনৈতিক প্রবন্ধ লিখিত হয়।

: বঙ্কিমচন্দ্রের মৃত্যু (এপ্রিল ৮) ও স্মৃতিসভায় কবির ভাষণ।

: ১৩০১ সালে বঙ্গীয় সাহিত্য পরিষদ প্রতিষ্ঠা : রবীন্দ্রনাথ সহ-সভাপতি নির্বাচিত। ছেলেভুলানো ছড়া সংগ্রহ।

: গ্রীষ্মকালে ত্রিপুরার মহারাজা বীরচন্দ্র মাণিক্যের নিমন্ত্রণে কার্সিয়াং গমন।

: সেপ্টেম্বর ২ (১৩০১, ভাদ্র ১৮) : রানাঘাটে নবীনচন্দ্র সেনের আতিথ্য গ্রহণ। এই সময়ে "মেঘ ও রৌদ্র" গল্প লিখিতেছেন।

: অক্টোবর ১ (আশ্বিন ১৬) : চৈতন্য লাইব্রেরিতে "ছেলেভুলানো ছড়া" প্রবন্ধ পাঠ। লোকসাহিত্য বিষয়ে রবীন্দ্রনাথই শিক্ষিতদের দৃষ্টি আকর্ষণ করেন।

: কার্তিক মাস : বোলপুরে শান্তিনিকেতনে বাস। অক্টোবর ২০ : অন্তর্যামী কবিতা এইখানে লিখিত।

: ডিসেম্বর : অগ্রহায়ণ মাসে সাধনার ৪র্থ বৎসরে সুধীন্দ্রনাথের নিকট হইতে রবীন্দ্রনাথ পত্রিকার সম্পাদকত্ব গ্রহণ করেন।

: মাদ্রাজে কংগ্রেসের ১০ম অধিবেশনে সভাপতি মি. ওয়েব।

গ্রন্থ : *সোনার তরী, ছোটগল্প, বিচিত্র গল্প, কথা-চতুষ্টয়। বিদায়-অভিশাপ* 'চিত্রাঙ্গদা'র ২য় সংস্করণের সহিত মুদ্রিত।

১৮৯৫ : (১৩০১-০২॥ ১৮১৬-১৭ শক) : বয়স ৩৪।

: 'সাধনা' পত্রিকার ৪র্থ বর্ষে সমালোচনা, প্রবন্ধ ও "নিশীথে", "ক্ষুধিত পাষাণ" প্রভৃতি ছোটগল্প।

: ফেব্রুয়ারি মাসে শিলাইদহে। "ব্রাহ্মণ" ও "পুরাতন ভৃত্য" রচনা।

: এপ্রিল : বঙ্গীয় প্রাদেশিক সম্মিলন কলিকাতার বাহিরে বহরমপুরে আহূত হয়। সভাপতি আনন্দমোহন বসু।

: জুলাই ২৮ : এমারেল্ড থিয়েটারে বিদ্যাসাগরের স্মৃতিসভায় ভাষণ দান (শ্রাবণ ১৩, ১৩০২)।

: কুষ্টিয়ায় বলেন্দ্র ও সুরেন্দ্রনাথের সহিত ব্যবসায়ে যোগদান। 'চিত্রা' কাব্য চলিতেছে।

: ডিসেম্বরে : "আবেদন", "উর্বশী", "স্বর্গ হইতে বিদায়" পরপর তিন দিনে রচিত।

: 'সাধনা' পত্রিকার শেষ সংখ্যা ভাদ্র-আশ্বিন-কার্তিক একত্র বাহির করিয়া

বন্ধ করিয়া দেওয়া হইল। তখন সমস্ত মনোযোগ কুষ্টিয়ার ব্যবসার উপর।
: ৭ই পৌষ শান্তিনিকেতন ৫ম সাংবৎসরিক উৎসবে কবি উপস্থিত।
: ডিসেম্বর : ভারতীয় কংগ্রেসের ১১শ অধিবেশন পুনায়। সভাপতি সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।
গ্রন্থ : গল্প দশক। 'সাধনা', ৪র্থ বর্ষে ১০টি গল্প। ১২৯৮ জ্যৈষ্ঠ ('হিতবাদী') হইতে ১৩০২ কার্তিক পর্যন্ত 'হিতবাদীতে' ৬ (৭), 'সাধনায়' ৩৬টি, 'সখা ও সাথী'তে ১— মোট ৪৪টি ছোটগল্প চারি বৎসরের মধ্যে লিখিত। কবির জীবিতকালে প্রকাশিত ৯০টি গল্প।
: 'ছিন্নপত্রাবলী'র মোট ২৫২ পত্রের মধ্যে ২১৬ খানি ইন্দিরাদেবীকে ১৮৯২ হইতে ১৮৯৫ ডিসেম্বর ১৫ই অর্থাৎ 'সাধনা' পত্রিকার ৪ বৎসর আয়ুষ্কালে লিখিত। শিলাইদহ হইতে ১৮৯৫ মার্চ ১১ইতে লিখিতপত্র বিশেষভাবে দ্রষ্টব্য।

**১৮৯৬ : (১৩০২-১৩০৩॥ ১৮১৭-১৮ শক) : বয়স ৩৫।**
: মাঘোৎসবের জন্য রচিত গান 'পাদপ্রান্তে রাখ সেবকে'।
: ফেব্রুয়ারি ৪ : বলেন্দ্রনাথের বিবাহ (১৩০২, মাঘ ২২)। 'চিত্রা'র কবিতা 'মোর অঙ্গে অঙ্গে যেন আজি বসন্ত উদয়' রচিত ; এবং 'নদী' নামে ক্ষুদ্র কবিতা পুস্তক বলেন্দ্রের নামে উৎসর্গীত।
: ফেব্রুয়ারি ১১ : "জীবনদেবতা" কবিতা।
: মার্চ ২ : "সিন্ধুপারে" কবিতা রচনা, 'চিত্রা' কাব্যের শেষ কবিতা।
: মার্চ-এপ্রিল : চৈত্র ১১ হইতে বৈশাখ ২ পতিসরে নৌকায় বাস। 'চৈতালি'র কবিতা রচনা।
: এপ্রিল ২৪ : দ্বিপেন্দ্রনাথের কন্যা নলিনীর বিবাহ, আশুতোষ ও প্রমথ চৌধুরীর ভ্রাতা সুহৃদনাথের সহিত ; বিবাহ উপলক্ষে গান রচনা 'উজ্জ্বল কর হে আজি'।
: উত্তরবঙ্গ হইতে উড়িষ্যা গমন। মহর্ষির নির্দেশে ঠাকুর এস্টেট পার্টিশনের ব্যবস্থা হইতেছে। ভ্রমণকালে 'মালিনী' কাব্যনাট্য রচনা।
: জুলাই মাসে পুনরায় উত্তরবঙ্গে। 'চৈতালি'র কবিতার শেষার্ধ রচনা।
: সেপ্টেম্বর : ভাগিনেয় সত্যপ্রসাদ গঙ্গোপাধ্যায় রবীন্দ্রনাথের 'কাব্যগ্রন্থাবলী' প্রকাশ করিলেন। ১৩০৩, আশ্বিন ১৫। ইহাই প্রথম কাব্যসংগ্রহ।
: অক্টোবর ২২ : কার্সিয়ঙে ত্রিপুরার মহারাজা বীরচন্দ্র মাণিক্যের আতিথ্য গ্রহণ। বৈষ্ণব পদাবলী প্রকাশের জন্য কবির সহিত পরামর্শ। লক্ষ মুদ্রা ব্যয় করিতেও তিনি প্রস্তুত ছিলেন। ডিসেম্বরে কলিকাতায় মৃত্যু।
: ডিসেম্বর ১২ : কনিষ্ঠপুত্র শমীন্দ্রনাথের জন্ম।
: ডিসেম্বরে ভারতীয় কংগ্রেসের ১২শ অধিবেশন কলিকাতায় বিডন স্কোয়ারে, সভাপতি—রহিমতুল্লা মঃ সিয়ানি। রবীন্দ্রনাথ নিজ সুরে 'বন্দেমাতরম্' গাহেন। জোড়াসাঁকোর বাটীতে কংগ্রেসের অভ্যাগতদের আমন্ত্রণ। রবীন্দ্রনাথ তাঁর নব

রচিত গান 'অয়ি ভুবনমনমোহিনী' গাহিয়াছিলেন। বোম্বাইয়ে প্লেগ।
: বঙ্গীয় প্রাদেশিক সম্মিলন কৃষ্ণনগরে—সভাপতি গুরুপ্রসাদ সেন।
গ্রন্থ : *নদী, চিত্রা, কাব্যগ্রন্থাবলী।*

১৮৯৭ : (১৩০৩-০৪ ॥ ১৮১৮-১৯ শক) : বয়স ৩৬।

: কলিকাতায় আদি ব্রাহ্মসমাজের মাঘোৎসবের জন্য ১১টি গান রচনা।

: মার্চ মাসে 'খামখেয়ালী সভা'র আহ্বানে 'বৈকুণ্ঠের খাতা' নাটক রচনা ও অভিনয়। কেদারের ভূমিকায় রবীন্দ্রনাথ (দ্র° 'ঘরোয়া')।

: এপ্রিল ২৭ : 'কল্পনা'র নূতন কবিতা আরম্ভ 'দুঃসময়'।

: মে ১৮? : কলিকাতা হইতে শান্তিনিকেতনে। সেখানে "ভ্রষ্টলগ্ন", মদনভস্মের পূর্বে ও "মদনভস্মের পরে" প্রভৃতি কবিতা রচনা।

: জুন ১১ (১৩০৪ জ্যৈষ্ঠ ২৯) : নাটোরে বঙ্গীয় প্রাদেশিক সম্মেলন। সভাপতি সত্যেন্দ্রনাথ ঠাকুর। রবীন্দ্রনাথ প্রমুখ বহু লোক উপস্থিত। দ্বিতীয় দিনে ভূমিকম্পে সমস্ত পণ্ড হইল।

: জুন ১৩ : পুনা নগরীতে শিবাজী উৎসব। জুন ২২ : প্লেগ-অফিসারদ্বয় পুনায় নিহত। বালগঙ্গাধর টিলকের কারাগার।

: জুন মাসের মাঝামাঝি শিলাইদহে। 'কল্পনা'র কবিতা চলিতেছে।

: জুলাই : জগদীশচন্দ্র বসু লন্ডনে গবেষণারত ; রয়েল সোসাইটিতে তাঁহার পরীক্ষার সাফল্য সংবাদে কবির প্রশস্তি রচনা (কল্পনা)। ('প্রদীপ' ১৩০৪, মাঘ) দ্র° চিঠিপত্র ৭।

: সেপ্টেম্বর : উত্তরবঙ্গে নদীপথে ঘুরিতেছেন ; বহু কবিতা ও গান রচিত হয়।

: অক্টোবর-নভেম্বর 'কাহিনী'র কবিতা ও নাট্যকাব্য রচনা।

: ডিসেম্বর : কলিকাতা ইউনিভার্সিটি ইনস্টিটিউটে "গান্ধারীর আবেদন" পাঠ।'

: কংগ্রেসের ১৩শ অধিবেশন অমরাবতীতে, সভাপতি শঙ্কর নায়ার।

গ্রন্থ : বৈকুণ্ঠের খাতা, পঞ্চভূত।

১৮৯৮ : (১৩০৪-০৫ ॥ ১৮১৯-২০ শক) : বয়স ৩৭।

: [জানুয়ারি ২৮ স্বামী বিবেকানন্দের শিষ্যা মিস মার্গারেট ই নোব্‌ল বা ভগিনী নিবেদিতার (১৮৬৭-১৯১১) ভারতে আগমন।]

: পুনায় টিলকের মামলার ব্যয় নির্বাহের জন্য রবীন্দ্রনাথ, হীরেন্দ্রনাথ দত্ত, সুবোধচন্দ্র মল্লিক অর্থ সংগ্রহ করিয়া পাঠাইয়া দেন। কলিকাতায় প্লেগ।

: মার্চ মাসে সরকারের সিডিশন বিল পেশ ও পাশ। প্রেস কমিটি গোপনে বসিল। টাউন হলের সভায় রবীন্দ্রনাথ "কণ্ঠরোধ" ভাষণে বলিলেন "সংবাদপত্র যতই অধিক এবং যতই অবাধ হইবে, স্বাভাবিক নিয়মানুসারে

দেশ ততই আত্মগোপন করিতে পারিবে না" ..."সর্পের গতি গোপন এবং দংশন নিঃশব্দ।"

: এপ্রিল, ১৩০৫ বৈশাখ হইতে 'ভারতী' পত্রিকার সম্পাদক রবীন্দ্রনাথ। এপ্রিল ২২ রথীন্দ্রনাথের উপনয়ন শান্তিনিকেতনে অনুষ্ঠিত হয়।

: মে ৩১ হইতে জুন ২, ঢাকায় প্রাদেশিক সম্মিলন : সভাপতি রেভারেন্ড কালীচরণ বন্দ্যোপাধ্যায়ের ভাষণ, রবীন্দ্রনাথ বাংলায় চুম্বক করিয়া পাঠ করেন।

: 'ভারতী'র রচনায় জাতীয়তা ও স্বাদেশিকতা বোধ। জমিদার ও ধনীদের দাসমনোবৃত্তির নিন্দাবাদ।

: 'সিরাজউদ্দৌলা' সম্বন্ধে সত্য ইতিহাস উদ্‌ঘাটনের জন্য অক্ষয়কুমার মৈত্রেয়কে এবং বাংলা সাহিত্যের ইতিহাস বিষয়ে গবেষণার জন্য দীনেশ চন্দ্র সেনকে অভিনন্দন।

: সেপ্টেম্বর ৭ : অক্ষয় চৌধুরীর মৃত্যু (৫০)।

: শান্তিনিকেতনে ব্রহ্মবিদ্যা চর্চার জন্য বিদ্যালয় (স্থাপন) পরিকল্পনা বলেন্দ্রনাথ ঠাকুরের। বিদ্যালয় গৃহ-নির্মাণ আরম্ভ হয়।

: বঙ্গ-বিহার-উড়িষ্যার লে.-গভর্নর স্যার জন উডবার্ন।

: ডিসেম্বর : মাদ্রাজে কংগ্রেসের ১৪শ অধিবেশনে সভাপতি আনন্দমোহন বসু।

গ্রন্থ : কবির কোনো গ্রন্থ প্রকাশিত হয় নাই। 'ভারতী'তে (১৩০৫) বৈশাখ—পৌষ মধ্যে ৭টি ছোটগল্প প্রকাশিত হয়। মহর্ষির আত্মচরিত পুস্তাকাকারে প্রকাশিত।

১৮৯৯ : (১৩০৫-০৬।। ১৮২০-২১ শক) : বয়স ৩৮।

: লর্ড কার্জন ভারতে বড়লাট হইয়া আসেন।

: শীতকালে কলিকাতায় প্লেগ। রবীন্দ্রনাথ কর্তৃপক্ষকে সতর্ক করাইয়া বলেন যে পুনার ঘটনার পুনরাবৃত্তি যেন এই মহানগরীতে না হয়। ভগিনী নিবেদিতার সহিত শুশ্রূষার ব্যবস্থা। শান্তিনিকেতনে পরিবার লইয়া বাস।

: 'ভারতী'র লেখা চলিতেছে। চৈত্রমাসে সম্পাদকত্ব ত্যাগ। "বর্ষশেষ" (১৩০৫) কবিতা রচনা।

: ১৩০৬-এর গোড়া হইতে সপরিবারে শিলাইদহে বাস ; গৃহবিদ্যালয় স্থাপন।

: অগস্ট ২২ : কলিকাতায় দীর্ঘকাল ভুগিয়া বলেন্দ্রনাথের মৃত্যু (৬ ভাদ্র ১৩০৬)। কুষ্ঠিয়ার ব্যবসায়ে অতি বিশ্বাসী ম্যানেজার ফেরার ; বহু সহস্র টাকা লোকসানের সংবাদ। তবুও চালু কারবার ছাড়া কঠিন।

: অক্টোবর ৩১ : দক্ষিণ আফ্রিকায় ব্রিটিশদের সহিত বুয়রদের যুদ্ধ আরম্ভ।

: শান্তিনিকেতনে পৌষ উৎসবে (১৩০৬, পৌষ ৭) আচার্যরূপে রবীন্দ্রনাথের "ঔপনিষদ ব্রহ্ম" ভাষণ দান। মন্দিরে উপাসনার পর এই দিনে বলেন্দ্রনাথ পরিকল্পিত ব্রহ্মবিদ্যালয় গৃহের দ্বার উন্মোচন করিয়া সত্যেন্দ্রনাথ ঠাকুর

ভাষণে বলেন "ব্রহ্মবিদ্যা অর্জনের জন্য...এই অনুকূলস্থানে এই ব্রহ্মবিদ্যালয় স্থাপিত হইতেছে...। [এই গৃহটি এখন বিশ্বভারতী কেন্দ্রীয় গ্রন্থগার ভুক্ত]। দ্র° তত্ত্ববোধিনী মাঘ ১৮২১ শক (১৩০৬) গ্রন্থ : কণিকা।

: ডিসেম্বর : লখনউ কংগ্রেসের ১৫শ অধিবেশনে রমেশচন্দ্র দত্ত সভাপতি।

১৯০০ : (১৩০৬-০৭॥ ১৮২১-২২ শক) : বয়স ৩৯।

: কুষ্ঠিয়ার ব্যবসায় লইয়া অত্যন্ত বিব্রত, ঋণদার বাড়িতেছে। অবশেষে তারকনাথ পালিতের নিকট হইতে টাকা ধার করিয়া সর্বঋণ মুক্ত হন। মি. পালিতের ঋণ শোধ হয় ১৯১৭ সনে আমেরিকায় বক্তৃতা দিয়া প্রাপ্ত অর্থ হইতে।

: বঙ্গীয় সাহিত্য পরিষদ ও রবীন্দ্রনাথ (৬ ফাল্গুন ১৩০৬)।

: রাজপুত, মারাঠা ও শিখ ইতিবৃত্তের বীর ও শহিদদের ঘটনা অবলম্বনে 'কথা' গ্রন্থ রচনা ও প্রধানত পৌরাণিক ও লৌকিক ঘটনা অবলম্বনে 'কাহিনী' কাব্য লিখিত হয়। 'কথা' উৎসর্গ করেন বন্ধু জগদীশচন্দ্রকে (শিলাইদহ ১ মাঘ ১৩০৬) ; 'কাহিনী' ত্রিপুরেশ্বর রাধাকিশোর দেবমাণিক্যকে উৎসর্গীত হয়—২০ ফাল্গুন ১৩০৬।

: মার্চ : শিলাইদহে বাস। মহিম ঠাকুর, যতীন্দ্র বসু তথায় আসেন।

: মে মাসে দশদিনের জন্য রাধাকিশোর দেবমাণিক্যের নিমন্ত্রণে দার্জিলিঙে যান। কবির ব্যবস্থায় ত্রিপুরার রাজকুমার ও বধূর শিক্ষার জন্য যতীন্দ্র বসু, উমাদেবী ও অক্ষয় চৌধুরীর স্ত্রী শরৎকুমারীর আগরতলায় গমন।

: 'ক্ষণিকা'র কবিতা রচনার পর্ব।

: ডিসেম্বর ১৬ : কলিকাতায় ত্রিপুরার মহারাজা রাধাকিশোরের সংবর্ধনা ও তদুপলক্ষে 'বিসর্জন' অভিনয় ; রঘুপতির ভূমিকায় রবীন্দ্রনাথ।

: শান্তিনিকেতনে মন্দিরের ভিত্তি স্থাপনের ১০ম বার্ষিক উৎসবে রবীন্দ্রনাথের ভাষণ "ব্রহ্মমন্ত্র"।

: ডিসেম্বর : লাহোরে কংগ্রেসের ১৬শ অধিবেশনে সভাপতি নারায়ণ চন্দ্রভরকার।

গ্রন্থ : *কথা, কাহিনী, কল্পনা, ক্ষণিকা, গল্পগুচ্ছ* ১ম।

'ঔপনিষদ ব্রহ্ম'র (১৮৯৯) ইংরেজি অনুবাদ 'The God of the Upanishads' নামে ধারাবাহিক তত্ত্ববোধিনী পত্রিকায় প্রকাশিত। ইহাই রবীন্দ্রনাথের রচনার প্রথম ইংরেজি অনুবাদ প্রকাশ। অনুবাদকের নাম নাই; অনুমান— সত্যেন্দ্রনাথ ঠাকুর।

১৯০১ : (১৩০৭-০৮॥ ১৮২২-২৩ শক) : বয়স ৪০।

: বৎসরের প্রথম দিকে (১৩০৭ সালের শেষভাগে) 'নৈবেদ্য'র কবিতাগুলি রচিত।

: জানুয়ারি শেষে : বলেন্দ্রনাথের বিধবা স্ত্রী সুশীতলা বা সুশির পুনর্বিবাহ

দান সম্বন্ধে পিতৃকুলে কথাবার্তা হওয়ার সংবাদ পাইয়া মহর্ষির নির্দেশে পিত্রালয় হইতে তাহাকে আনিবার জন্য এলাহাবাদে গমন।

: এলাহাবাদে কায়স্থ কলেজের অধ্যক্ষ রামানন্দ চট্টোপাধ্যায়ের সহিত সাক্ষাৎ।

: ১৩০৮ বৈশাখে যুগপৎ এলাহাবাদ হইতে রামানন্দ চট্টোপাধ্যায়ের সম্পাদনায় 'প্রবাসী' ও কলিকাতায় রবীন্দ্রনাথের সম্পাদনায় 'বঙ্গদর্শন' নবপর্যায়ে প্রকাশিত হয়।

: 'বঙ্গদর্শন'-এ বহু কবিতা 'নৈবেদ্য', প্রবন্ধ ও উপন্যাস 'চোখের বালি' প্রকাশ। 'বঙ্গদর্শন-এর রচনার মাধ্যমে ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের সহিত কবির পরিচয় ও ঘনিষ্ঠতা। জুলাই ৩১ : 'টোয়েনটিয়েথ্ সেনচুরি' পত্রিকায় ব্রহ্মবান্ধব 'নরহরিদাস' এই ছদ্মনামে নৈবেদ্যের ভূয়সী প্রশংসা করেন।

: 'বঙ্গদর্শন'-এ হিন্দুসংস্কৃতি বিষয়ক প্রবন্ধ প্রকাশ।

: জুন ১৫ (১ আষাঢ় ১৩০৮) : রবীন্দ্রনাথের জ্যেষ্ঠা কন্যা মাধুরীলতার বিবাহ, কবি বিহারীলাল চক্রবর্তীর পুত্র মজফ্ফরপুরের উকিল শরৎচন্দ্রের সহিত। বিবাহের ব্যবস্থা করেন প্রিয়নাথ সেন।

: আষাঢ় মাসে শিলাইদহে পুণ্যাহের জন্য গমন। "নববর্ষা" প্রবন্ধ রচনা (বিচিত্র প্রবন্ধ)।

: মজফ্ফরপুরে বেলাকে লইয়া গমন।

: জুলাই ১৭ : মুখার্জি সেমিনারিতে রবীন্দ্রনাথের সংবর্ধনা। প্রথম কবি-সংবর্ধনা।

: শান্তিনিকেতনে "একটি নির্জনে অধ্যাপনের ব্যবস্থা করিবার চেষ্টায় আছি" (২৫ জুলাই—পত্র)। বোর্ডিং বিদ্যালয় স্থাপনের কথা ভাবিতেছেন।

: অক্টোবর মাসে : পরিবার লইয়া শান্তিনিকেতনে বাস।

: ডিসেম্বর ২২ হইতে ৭ই পৌষ : ব্রহ্মচর্যাশ্রম বিদ্যালয় প্রতিষ্ঠা ৫টি ছাত্র লইয়া। শিক্ষক—ব্রহ্মবান্ধব, রেবাচাঁদ, জগদানন্দ রায়, শিবধন বিদ্যার্ণব ও লরেন্স।

: ডিসেম্বর : কলিকাতায় কংগ্রেসের ১৭শ অধিবেশনে দীনশাহ ওয়াচা সভাপতি।

গ্রন্থ : *ঔপনিষদ ব্রহ্ম, নৈবেদ্য, গল্পগুচ্ছ* ২য় খণ্ড। 'চিরকুমার সভা' ('ভারতী' ১৩০৭-০৮), "নষ্টনীড়" (ভারতী ১৩০৮ বৈশাখ-অগ্রহায়ণ)।

১৯০২ : (১৩০৮-০৯।। ১৮২৩-২৪ শক) : বয়স ৪১।

: ব্রহ্মবান্ধব উপাধ্যায়ের পরিচালনায় ব্রহ্মচর্যাশ্রম গঠিত হইল।

: নববর্ষে মন্দিরে কবির প্রথম ভাষণ দান।

: জুন মাসে (গ্রীষ্মাবকাশের পর) ব্রহ্মবান্ধব, রেবাচাঁদ কার্য ত্যাগ করিলে মনোরঞ্জন বন্দ্যোপাধ্যায় হেডমাস্টার নিযুক্ত। জুলাই হইতে ছাত্র বেতনের ব্যবস্থা হয় : তৎপূর্বে বিদ্যালয় অবৈতনিক ছিল। জাপানি ছাত্র হোরিসানের

সংস্কৃতি শিক্ষার্থে আগমন।

: জুলাই ২ : স্বামী বিবেকানন্দের মৃত্যু (৩৯)।

: বড়লাট লর্ড কার্জন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভাষণে প্রাচ্যজাতিকে অতিরঞ্জনপ্রিয়তার দোষে দুষ্ট করেন ; রবীন্দ্রনাথ এক প্রবন্ধে বুয়র যুদ্ধে ইংরেজের মিথ্যা প্রচার উদ্ধৃত করিয়া উত্তরদান করেন।

: অগস্ট মাসে স্ত্রী শান্তিনিকেতনে পীড়িতা হইয়া পড়িলে কলিকাতায় লইয়া যাইতে হয়।

: নভেম্বর ২৩ : কলিকাতার মৃণালিনী দেবীর মৃত্যু (৭ অগ্রহায়ণ ১৩০৯), মৃত্যুকালে তাঁহার বয়স ২৯।

: বিদ্যালয়ের জন্য প্রথম নিয়মাবলীর বিস্তারিত খসড়া প্রস্তুত। "ছাত্রগণকে স্বদেশের প্রতি বিশেষরূপ ভক্তি-শ্রদ্ধাবান করিতে চাই।... অতিরিক্ত মাত্রায় স্বদেশাচারের অনুগত হওয়া ভালো, তথাপি মুগ্ধভাবে বিদেশীয় অনুকরণ করিয়া নিজেকে কৃতার্থ মনে করা কিছু নহে।" এই মতবাদ তৎকালীন।

: স্ত্রীর স্মৃতির উদ্দেশে 'স্মরণ' কবিতাগুচ্ছ রচনা।

: স্ত্রীর মৃত্যুর পর সন্তানদের লইয়া শান্তিনিকেতনে বাস (ডিসেম্বর ৮ হইতে মার্চ ৩ পর্যন্ত)।

: কলিকাতা সিটি কলেজের দর্শন-অধ্যাপক মোহিতচন্দ্র সেনের সহিত পরিচয়। কাব্যগ্রন্থ নূতনভাবে সম্পাদন।

: ডিসেম্বর : আমেদাবাদে কংগ্রেসের ১৮শ অধিবেশনে সভাপতি সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।

১৯০৩ : (১৩০৯-১০॥ ১৮২৪-২৫ শক) : বয়স ৪২।

: জানুয়ারি : সতীশচন্দ্র রায় নামে শিক্ষকের বিদ্যালয়ে যোগদান। "আশ্রমের আদর্শের একটি জীবন্ত প্রতিমূর্তি।"

: মধ্যমা কন্যা রেণুকার গলক্ষত রোগ যক্ষ্মায় পরিণত হইয়াছে। বায়ু পরিবর্তনের জন্য ৭ই মার্চ কন্যাকে লইয়া হাজারিবাগ যাত্রা।

: মধুপুর গিরিডি হইয়া পুস্‌পুসে (ঠেলা পালকি-গাড়ি) দীর্ঘপথ।

: হাজারিবাগে কবিতা ('উৎসর্গ') এবং 'নৌকাডুবি' উপন্যাসের সূত্রপাত।

: সরলাদেবীর চেষ্টায় মহারাষ্ট্রীয়দের শিবাজী উৎসব অনুকরণে প্রতাপাদিত্য-উৎসব (এপ্রিল) ও উদয়াদিত্য-উৎসব (জুলাই) প্রবর্তন। ('জীবনের ঝরাপাতা, সরলাদেবী')।

: ১৯০২-০৩ ব্রহ্মবান্ধবের ইংল্যান্ডে গিয়া ভারতীয় দর্শন ও ধর্ম সম্বন্ধে বক্তৃতা।

: মে মাসের মাঝামাঝি হাজারিবাগ হইতে কন্যাকে লইয়া উত্তরপ্রদেশে আলমোড়া যাত্রা।

: 'বিদ্যালয়ের অধ্যাপনাবিধি নির্ধারণ ও তত্ত্বাবধানের ভার' কলিকাতাবাসী

মোহিতচন্দ্র সেনের উপর অর্পিত হইল।

: সুরেন্দ্রনাথ ঠাকুরের বিবাহের জন্য (জুন ২৫) কলিকাতায় প্রত্যাবর্তন ও রেণুকার ব্যাধি বৃদ্ধির সংবাদ পাইয়া আলমোড়ায় প্রত্যাগমন।

: আলমোড়া বাসকালে 'শিশু'র ৩১টি নূতন কবিতা শ্রাবণ মাসের মধ্যে রচিত (কাব্যগ্রন্থ ৭ম খণ্ডের জন্য)। কাব্যগ্রন্থের জন্য প্রযোজক কবিতা রচনা ('উৎসর্গ')।

: রেণুকার ব্যাধি উপশম না হওয়ায় কলিকাতায় প্রত্যাবর্তন ও অচিরকাল মধ্যে রেণুকার মৃত্যু (সেপ্টেম্বর ১৯) আশ্বিন ২, ১৩১০।

: শান্তিনিকেতনে ও পদ্মাতীরে বাস।

: ডিসেম্বর ৩ : ক্যাল্‌কাটা গেজেটে বঙ্গভঙ্গের প্রথম প্রস্তাব। সেই সময়ে লে.-গভর্নর স্যার অ্যানড্রু ফ্রেজার। বড়লাট লর্ড কার্জন।

: দীনেশচন্দ্র সেনের 'রামায়ণী কথা'র ভূমিকা লেখা (ডিসেম্বর ২০)।

: পৌষ উৎসবে শান্তিনিকেতনে ভাষণ "দিন ও রাত্রি" ('ধর্ম')।

: মাদ্রাজে কংগ্রেসের ১৯ অধিবেশন—সভাপতি লালমোহন ঘোষ।

গ্রন্থ—*চোখের বালি, কর্মফল, কাব্যগ্রন্থ* (স্মরণ ও শিশু নূতন সংযোজন)।

১৯০৪ : (১৩১০-১১॥ ১৮২৫-২৬ শক) : বয়স ৪৩।

: বিদ্যালয়ে মাঘোৎসবের ছুটি। কলিকাতায় রবীন্দ্রনাথ কর্তৃক মাঘোৎসবে ভাষণ 'মনুষ্যত্ব' ('ধর্ম')।

: জানুয়ারি ২৬ : আলোচনা সমিতির উদ্যোগে সিটি কলেজে "ধর্ম প্রচার" প্রবন্ধ পাঠ (১২ মাঘ)।

: ফেব্রুয়ারি ১ : শান্তিনিকেতন ব্রহ্মবিদ্যালয় গৃহে সতীশচন্দ্র রায়ের গুটিকা রোগে মৃত্যু (মাঘীপূর্ণিমা)। বিদ্যালয় সাময়িকভাবে শিলাইদহে স্থানান্তরিত ("আশ্রমের রূপ ও বিকাশ")।

: ফেব্রুয়ারি ১০ : রুশ-জাপানের যুদ্ধ আরম্ভ। ভারতের অস্থায়ী বড়লাট লর্ড এম্পথিল। এপ্রিল-মে-জুন মাসে শিলাইদহ, কলিকাতা, মজফ্‌ফরপুর, কাশী সফর। কাশীতে সত্যপ্রসাদের কন্যার বিবাহ উপলক্ষে যান (২৩ বৈশাখ ১৩১১)। মজফ্‌ফরপুরে ফিরিয়া "পাগল" প্রবন্ধ রচনা ('বিচিত্র প্রবন্ধ')।

: মে ১৬ : মহর্ষির শেষ জন্মদিনে রবীন্দ্রনাথের মহর্ষি সম্বন্ধে প্রথম ভাষণ (৩ জ্যৈষ্ঠ ১৩১১)।

: মে ২৭ : সাহিত্য পরিষদে "ভাষার ইঙ্গিত" প্রবন্ধ পাঠ(১৪ই জ্যৈষ্ঠ)।

: মে ২৮ : 'বিদ্যালয়' শান্তিনিকেতনে ফিরিয়া আসিল। মোহিতচন্দ্র সেন অধ্যক্ষ নিযুক্ত।

: জুলাই ২২—মিনার্ভা রঙ্গমঞ্চে "স্বদেশীসমাজ" প্রবন্ধ পাঠ। সমবায়ের পথে গ্রামোন্নতির জন্য বলেন ; রাজনৈতিকতার বাহিরে সামাজিক জীবন গঠনের সুপারিশ।

: অগস্ট-সেপ্টেম্বর (ভাদ্র) : গিরিডিতে বাস। ত্রিপুরার মহারাজকুমার ব্রজেন্দ্রকুমার, যতীন্দ্র বসু প্রভৃতি কবির অতিথি হন। বিদ্যালয় সম্বন্ধে দুশ্চিন্তা। অগস্ট—"শিবাজী উৎসব" কবিতা রচনা।

: পূজার ছুটির পূর্বে মোহিতচন্দ্র সেন অসুস্থতার জন্য বিদ্যালয়ের কার্য ত্যাগ করেন।

: অক্টোবর ৪ : জগদীশচন্দ্র, নিবেদিতা, স্বামী সদানন্দ (গুপ্ত মহারাজ), ব্রহ্মচারী অমূল্য ও পাটনা কলেজের অধ্যাপক যদুনাথ সরকারের সহিত বুদ্ধগয়া সফর। রথীন্দ্রনাথ ও সন্তোষচন্দ্র মধুপুর হইতে সঙ্গ লন।

: ডিসেম্বর—পৌষ উৎসবে "উৎসবের দিন" ভাষণ।

: ব্রহ্মচর্যাশ্রমের ছাত্রদের জন্য পাঠ্য গ্রন্থাদি রচনা ; প্রত্যক্ষপন্থীয় ইংরেজি শিক্ষা দিবার জন্য 'ইংরাজী সোপান' প্রণয়ন। বিদ্যালয়ের অর্থসংগ্রহের জন্য 'হিতবাদী' প্রকাশনকে 'রবীন্দ্রগ্রন্থাবলী' দুই সহস্র মুদ্রার বিনিময়ে প্রদত্ত।—'বঙ্গভাষার লেখক' ('বঙ্গবাসী') গ্রন্থের জন্য প্রথম আত্মজীবনী রচনা।

: বোম্বাই-এ কংগ্রেসের ২০ অধিবেশন : সভাপতি স্যার হেনরি কটন।

গ্রন্থ : *রবীন্দ্র গ্রন্থাবলী* ('হিতবাদী')।

১৯০৫ : (১৩১১-১২॥ ১৮২৬-২৭ শক) : বয়স ৪৪।

: জানুয়ারি ১৯ : কলিকাতায় মহর্ষি দেবেন্দ্রনাথের মৃত্যু (মাঘ ৬)।

: ফেব্রুয়ারি : ব্রহ্মচর্যাশ্রমের কার্যে বিধুশেখর ভট্টাচার্যের (২৯) যোগদান।

: মার্চ ১১ : "সফলতার সদুপায়" প্রবন্ধে ভাষাবিচ্ছেদের প্রতিবাদ।

: মার্চ ৩০—ছাত্রগণের প্রতি সম্ভাষণ।

: এপ্রিল ১৪ (১৩১২ বৈশাখ) : কেদার দাশগুপ্ত স্থাপিত 'ভাণ্ডার' পত্রিকার সম্পাদকপদে রবীন্দ্রনাথ। সমকালীন রাজনৈতিক সমস্যার আলোচনা।

: মে ২৬ : রুশ বাল্টিকবাহিনী জাপানিদের দ্বারা ধ্বংস। জাপানের বিজয় বার্তায় ভারত গৌরবান্বিত।

: জুন : জাপানি কবিতার কবিকৃত বঙ্গানুবাদ (ভাণ্ডার)।

: জুলাই ১ : আগরতলায় ত্রিপুরা সাহিত্য সম্মেলনের সভাপতি ; "দেশীয় রাজ্য" প্রবন্ধ পাঠ (১৭ আষাঢ় ১৩১২)।

: 'খেয়া'র কবিতা রচনা পর্ব।

: অগস্ট ৭ (২২ শ্রাবণ) : —ব্রিটিশ পণ্য বর্জন বা বয়কট আন্দোলনের সূত্রপাত। "অবস্থা ও ব্যবস্থা" প্রবন্ধ টাউনহলে পাঠ। এই ভাষণে জেলায় জেলায় বঙ্গীয়-সাহিত্য-পরিষদের অধিবেশন আহ্বানের জন্য সুপারিশ।

: শরৎকালে গিরিডি বাস, স্বদেশী সংগীত রচনা।

: অক্টোবর ১৬ (৩০ আশ্বিন) বঙ্গচ্ছেদ ঘোষিত হল। 'রাখীবন্ধন' উৎসব প্রবর্তন ; 'বাংলার মাটি বাংলার জল' গান রচনা। 'ফেডারেশন হল'-এর ভিত্তি স্থাপন। অপরাহ্ণের মিছিলে কবি পুরোভাগে যান। গান—'বিধির বাঁধন

কাটবে তুমি' ইত্যাদি। সন্ধ্যায় বাগবাজারে পশুপতি বসুর গৃহে জনসভায় কবির ভাষণ। জাতীয় তহবিল গঠন।

: অক্টোবর ২২ : কার্লাইল সার্কুলার ও ছাত্রদের রাজনীতিতে যোগদান নিষিদ্ধ।

: নভেম্বর ১৮ : লর্ড মিন্টো বড়লাট হইয়া আসেন।

: ছাত্রসভায় কবির ভাষণ। জাতীয় শিক্ষালয় স্থাপনের কথা চতুর্দিকে উঠিতেছে।

: কুষ্ঠিয়াতে বয়ন বিদ্যালয় ও পতিসরে কৃষিব্যাংক স্থাপন। জমিদারির মধ্যে গ্রামোন্নতির পরিকল্পনা।

: ডিসেম্বর ১২ : 'শিক্ষার আন্দোলন' পুস্তিকার ভূমিকায় বলিলেন "উত্তেজনায় কাজ হয় না।"..."ভিত্তি হইতে আরম্ভ করিতে হইবে। ছোটো হইতে বড়ো হইতে হইবে।" কবির এ উপদেশ কেহ শোনেন না। কবিতায় লিখিলেন : "বিদায় দেহ, ক্ষম আমায় ভাই, কাজের পথে আমি যে আর নাই।"

: কাশীতে ২১তম কংগ্রেস অধিবেশন : সভাপতি গোপালকৃষ্ণ গোখলে।

: হ্যাভেল, নিবেদিতা, উড্রফ, কুমারস্বামী, গগনেন্দ্র, অবনীন্দ্রনাথের প্রচেষ্টায় ইন্ডিয়ান আর্ট সোসাইটি স্থাপন। স্বদেশী দ্রব্য বিক্রয়ের জন্য লক্ষ্মীর ভাণ্ডার ও ইন্ডিয়ান স্টোর্স প্রতিষ্ঠা। : ব্রহ্মবান্ধব সম্পাদিত 'সন্ধ্যা', দৈনিক পত্রিকা। ইংল্যান্ডের যুবরাজের (পরে ৫ম জর্জ) ভারত সফর।

গ্রন্থ : *আত্মশক্তি, বাউল।*

১৯০৬ : (১৩১২-১৩॥ ১৮২৭-২৮ শক) : বয়স ৪৫।

: কলিকাতার রাজনৈতিক উত্তেজনা হইতে মুক্তি লইয়া বোলপুর, শিলাইদহ, কখনো বা রাজধানীতে দিন যাপন।

: মার্চ : বিপ্লবীদের মুখপত্র 'যুগান্তর' সাপ্তাহিক প্রকাশ।

: এপ্রিল ৩ : কৃষি, গোপালনাদি শিখিবার জন্য পুত্র রথীন্দ্রনাথকে ও বন্ধুপুত্র সন্তোষচন্দ্রকে কলিকাতা হইতে জাপানের পথে আমেরিকা রওনা করিয়া দিলেন। পূর্ববঙ্গে যাত্রা ; কুমিল্লা ও আগরতলায় কয়েকদিন।

: এপ্রিল ১৪ (নববর্ষ ১৩১৩) : বরিশালে প্রাদেশিক সম্মেলন ও বঙ্গীয় সাহিত্য সম্মিলনের প্রথম অধিবেশনে রবীন্দ্রনাথ মনোনীত সভাপতি।

: পুলিশের গুন্ডামিতে প্রাদেশিক সম্মেলন ভাঙিয়া গেল ও সাহিত্য সম্মেলন পরিত্যক্ত হইল।

: নূতন বৎসরে (১৩১৩) বঙ্গদর্শনের সম্পাদকপদ ত্যাগ।

: জাতীয় শিক্ষা বা ন্যাশনাল এডুকেশন বিষয়ে আলোচনা ও আন্দোলন।

: মে ২৭ : "শিক্ষা সমস্যা" প্রবন্ধ কবি-কর্তৃক ওভারটুন হলে পঠিত।

: জুলাই ২৫ : বেঙ্গল টেকনিক্যাল ইনস্টিটিউট প্রতিষ্ঠা—কারুকরী বিদ্যাদানের প্রথম বিদ্যালয় স্থাপন।

: অগস্ট ১৫ : জাতীয় শিক্ষাপরিষদ গঠন (National Council of Education); অরবিন্দ ঘোষ প্রথম অধ্যক্ষ। পূর্বদিন টাউন হলে রবীন্দ্রনাথ জাতীয় শিক্ষা বিষয়ক প্রবন্ধ পাঠ করেন। সভাপতি রাসবিহারী ঘোষ। [পঞ্চাশ বৎসর পরে (১৯৫৬, অগস্ট ১৫) এই প্রতিষ্ঠান যাদবপুর বিশ্ববিদ্যালয়ে উন্নীত হয়।]

: অগস্ট ৬ : 'বন্দেমাতরম্' ইংরেজি দৈনিক প্রকাশ। অরবিন্দ ঘোষ, বিপিন পাল প্রভৃতি যুক্ত হন।

: নভেম্বর ৩০ : ঢাকায় 'মুসলীম লিগ' গঠন।

: ডিসেম্বর : কলিকাতার কংগ্রেসের ২২তম অধিবেশনে সভাপতি দাদাভাই নৌরজি। তাঁহার ভাষণে 'স্বরাজ' ভারতের লক্ষ্য বলিয়া ঘোষিত হয়। কংগ্রেস অধিবেশনের সঙ্গে শিল্প প্রদর্শনী ও সাহিত্য সম্মিলনী হয়। রবীন্দ্রনাথ "সাহিত্য সম্মিলন" শীর্ষক ভাষণ দেন।

: ডিসেম্বর : শান্তিনিকেতন পৌষ উৎসবের ভাষণ "শান্তং শিবমদ্বৈতম্"।

গ্রন্থ : *ভারতবর্ষ, খেয়া, নৌকাডুবি।*

১৯০৭ : (১৩১৩-১৪ ॥ ১৮২৮-২৯ শক) : বয়স ৪৬।

: জানুয়ারি ২৫ : কলিকাতা আদি ব্রাহ্মসমাজের মাঘোৎসবে ভাষণ "আনন্দরূপ" ও "স্বাতন্ত্র্যের পরিণাম"।

: জানুয়ারি ২৭ : জাতীয় শিক্ষা পরিষদে সাহিত্য বিষয়ক চারিটি প্রবন্ধ মালার প্রথমটি "বিশ্বসাহিত্য" (Comparative Literature) পাঠ করেন [গেটের Welt Literature-এর অনুবাদ]।

: ফেব্রুয়ারি ২৭ : শান্তিনিকেতনে শ্রীপঞ্চমীর দিন শমীন্দ্রনাথের (১১) দ্বারা ঋতু উৎসব অনুষ্ঠান। শান্তিনিকেতনেই কবির বেশির ভাগ সময় কাটে। কবি বাস করেন নবনির্মিত 'দেহলি'তে ; নূতন বাড়িতে থাকে মীরা ও শমী ; জ্যেষ্ঠা কন্যা মজফ্‌ফরপুরে।

: জুন ৬ : মীরার বিবাহ শান্তিনিকেতন মন্দিরে অনুষ্ঠিত (২৩ জ্যৈষ্ঠ ১৩১৪)। জামাতা নগেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়কে বিবাহের পরেই আমেরিকায় কৃষিবিদ্যা শিক্ষার জন্য প্রেরণ করেন। কন্যাকে লইয়া তাহার শ্বশুরালয়ে বরিশালে গমন ; তথা হইতে চট্টগ্রাম।

: ছোটগল্প "মাস্টারমশায়" প্রবাসীর জন্য লিখিত ১৩১৪ আষাঢ়, শ্রাবণ।

: রাজনীতি ক্ষেত্রে উগ্রতা ও মুসলমানদের মধ্যে আত্মচেতনা তীব্র হইয়া উঠিতে দেখিয়া "ব্যাধি ও প্রতিকার" প্রবন্ধ রচনা (শ্রাবণ) ; সংগঠনমূলক কার্যের জন্য আবেদন। রাজনীতির উন্মাদনা হইতে সরিয়া যাইবার জন্য কবিকে সকলের নিন্দাবাদ।

: অগস্ট ২ : জাতীয় শিক্ষা পরিষদ হইতে অরবিন্দের অধ্যক্ষপদ ত্যাগ।

: 'বন্দেমাতরম্'-এর কোনো রচনার জন্য অরবিন্দ ঘোষকে পুলিশ গ্রেপ্তার

করে। অগস্ট ২৪ : রবীন্দ্রনাথ 'অরবিন্দ, রবীন্দ্রের লহ নমস্কার' কবিতাটি লিখিয়া স্বহস্তে অরবিন্দকে দিয়া আসেন।

: অগস্ট ১৮—'গোরা' উপন্যাসের প্রথম কিস্তি ('প্রবাসী', ভাদ্র ১৩১৪) [১৩১৬ চৈত্র পর্যন্ত চলে ৩২ কিস্তিতে শেষ হয়]।

: নভেম্বর ৩-৪ : বহরমপুরে বঙ্গীয় সাহিত্য সম্মেলনে রবীন্দ্রনাথ সভাপতি।

: মুঙ্গেরে কনিষ্ঠ পুত্র শমীন্দ্রনাথের মৃত্যু (বয়স ১১)।

: ডিসেম্বর ৬ : ভূপেন্দ্রনাথ সান্যালের উপর বিদ্যালয়ের ভার অর্পণ করিয়া বেলা ও মীরাকে লইয়া শিলাইদহে যান। ৪ মাস সেখানে থাকেন। ডিসেম্বর ১৪ : গান 'অন্তর মম বিকশিত কর' প্রভৃতি।

[ঘটনা]

: এপ্রিল মাসে হিন্দু মুসলমান প্রথম দাঙ্গা ময়মনসিং জামালপুরে হয়।

: মে ৯ : পাঞ্জাবে লালা লাজপত রায়, সর্দার অজিত সিং গবর্মেন্ট কর্তৃক বিনাবিচারে আটক।

: 'সন্ধ্যা' দৈনিকের কোনো রচনার জন্য ব্রহ্মবান্ধব অভিযুক্ত। মামলার শুনানির পূর্বে তাঁহার মৃত্যু হয়। 'যুগান্তর' সাপ্তাহিকের সম্পাদক ভূপেন্দ্রনাথ দত্তের কারাবরণ।

: ডিসেম্বরে ছোটলাট অ্যানড্রু ফ্রেজারকে হত্যার চেষ্টা। সুরাট-এ ২৩তম কংগ্রেসের সভাপতি রাসবিহারী ঘোষ। নরমপন্থী ও চরমপন্থীর মধ্যে মতভেদ হেতু সভায় হট্টগোল। সভা ভাঙিয়া যায়।

গ্রন্থ : রবীন্দ্রনাথের গদ্যগ্রন্থাবলী ১৩১৪ বৈশাখ হইতে প্রকাশিত হয়। *বিচিত্র প্রবন্ধ, প্রাচীন সাহিত্য, লোকসাহিত্য, সাহিত্য, আধুনিক সাহিত্য, হাস্যকৌতুক, ব্যঙ্গকৌতুক* (গদ্যগ্রন্থাবলী ১-৭), *চারিত্রপূজা।*

১৯০৮ : (১৩১৪-১৫ ॥ ১৮২৯-৩০ শক) : বয়স ৪৭।

: জানুয়ারি : শিলাইদহ হইতে কলিকাতায় আসিয়া মাঘোৎসবের ভাষণ 'দুঃখ-ধর্ম' দিয়াই ফিরিয়া যান।

: জমিদারিতে 'পল্লীগঠন কার্যের দৃষ্টান্ত' দেখাইবার জন্য চেষ্টান্বিত। কালীমোহন ঘোষ প্রমুখ কয়েকটি তরুণ কবির সহায় হইয়াছেন।

: "যজ্ঞভঙ্গ" ('প্রবাসী', মাঘ ১৩১৪) প্রবন্ধে রাজনীতির আলোচনা।

: ফেব্রুয়ারি ১১ : পাবনায় বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনে কবি সভাপতি। সম্মেলনের কাজ বাংলার মাধ্যমে প্রথম অনুষ্ঠিত হইল।

: এপ্রিল ৩০ : মজফ্‌ফরপুরে বোমাবিস্ফোরণ। দুইজন শ্বেতাঙ্গ মহিলা নিহত। আততায়ীদের মধ্যে প্রফুল্ল চাকী আত্মঘাতী হইল। ক্ষুদিরাম (১৮) ধরা পড়িল। অগস্ট মাসে মজফ্‌ফরপুরে তাহার ফাঁসি হয়।

: মে ২ : মানিকতলার বোমার কারখানা আবিষ্কৃত ও বহু যুবক ধৃত।

: মে ২৫ : রবীন্দ্রনাথ "পথ ও পাথেয়" প্রবন্ধ চৈতন্য লাইব্রেরিতে পাঠ

করেন। ইহাতে বিপ্লবীদের বীরত্বের প্রশংসা থাকিলেও তাহাদের হিংসাত্মক গোপন পথকে সমর্থন করিতে পারেন নাই। "মঙ্গলকে সৃষ্টি করে তপস্যার দ্বারা। ন্যায়ধর্মের ধ্রুবকেন্দ্রকে একবার ছাড়িলেই বুদ্ধির নষ্টতা ঘটে...।"

: হিন্দু-মুসলমান সমস্যা স্পষ্টতর হইতেছে। "সমস্যা ও সদুপায়" প্রবন্ধ ('প্রবাসী' ১৩১৪ আষাঢ়, শ্রাবণ)।

: পূর্ব ও পশ্চিমের মিলন সম্বন্ধে বক্তব্য "প্রাচ্য ও প্রতীচ্য" প্রবন্ধে (ভাদ্র)।

: জুন মাসে ক্ষিতিমোহন সেনের ব্রহ্মচর্যাশ্রমে শিক্ষকরূপে যোগদান।

: গ্রীষ্মাবকাশের পর বিদ্যালয় খুলিলে শ্রাবণ মাসে শান্তিনিকেতনে বর্ষা উৎসব (পর্জন্য উৎসব)।

: অগস্ট ২৩ : 'শারদোৎসব' নাটিকা রচনা (ভাদ্র ৭) ও পূজাবকাশের পূর্বে অভিনয়।

: অক্টোবরে : শিলাইদহে। বন্ধু শ্রীশচন্দ্র মজুমদারের আকস্মিক মৃত্যু-সংবাদ (নভেম্বর ৮)।

: মধ্যম জামাতা সত্যেন্দ্রনাথ ভট্টাচার্যের আকস্মিক মৃত্যু-সংবাদ পাইলেন।

: খুলনায় হীরালাল সেনের মামলার সাক্ষি দিতে যাইতে হয়।

: শান্তিনিকেতনে "একটি বালিকা বিদ্যালয়ের ছোট চারা আপনিই গজিয়ে" উঠছে।

: ডিসেম্বর ২ : শান্তিনিকেতন মন্দিরে প্রতিদিন প্রত্যুষে কবি উপাসনা করিয়া উপদেশমালা লিখিতেছেন (অগ্রহায়ণ ১৭ হইতে বৈশাখ ৭) পর্যন্ত প্রায় ধারাবাহিক ধর্মদেশনা চলে।

: ডিসেম্বর ৬ : কলিকাতায় বঙ্গীয় সাহিত্য পরিষদের নূতন গৃহ প্রতিষ্ঠা উপলক্ষে সভায় ভাষণ। রজনীকান্ত সেনের সহিত পরিচয়।

: ডিসেম্বর ১১ : বাংলা দেশের ৭ জন রাজনীতিক নেতাকে অন্তরীণাবদ্ধ করা হয়।

: ডিসেম্বর : পৌষ উৎসবে ভাষণ (শান্তিনিকেতন ২য় খণ্ড)।

: মাদ্রাজে ২৪তম কংগ্রেস : সভাপতি রাসবিহারী ঘোষ।

: মজফ্‌ফরপুর বোমাবিস্ফোরণ ও হত্যার তথাকথিত সমর্থনের অপরাধে টিলকের ৬ বৎসর কারাগার, মান্দালয় জেলে আবদ্ধ।

গ্রন্থ : পাবনা সম্মিলনী সভাপতির অভিভাষণ, গদ্যগ্রন্থাবলী ৮-১৪, *প্রজাপতির নির্বন্ধ, প্রহসন, রাজাপ্রজা, সমূহ, স্বদেশ, সমাজ, শারদোৎসব, মুকুট, গান* (সিটি বুক সোসাইটি), *কথা* ও *কাহিনী।*

**১৯০৯ : (১৩১৫-১৬॥ ১৮৩০-৩১ শক) : বয়স ৪৮।**

: জানুয়ারি : কলিকাতা মাঘোৎসবে ভাষণ "নবযুগের উৎসব"। বিভিন্ন ধর্মের ও সংস্কৃতির সমন্বয়ের আদর্শ কথিত।

: জানুয়ারি ২৬ : জামাতা শরৎচন্দ্র বিলাতে Hillary Term ব্যারিস্টারি শেষ করেন ও এপ্রিল ২ কলিকাতা হাইকোর্টে কাজ আরম্ভ করেন। জোড়াসাঁকোর বাড়িতে বেলার সঙ্গে থাকেন।
: মার্চ : মি. সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ বড়লাটের মন্ত্রীপরিষদের প্রথম সদস্য।
: মে মাসে মীরাকে লইয়া কালকা যাত্রা। পথে এলাহাবাদে সাহিত্যিক বন্ধু নগেন্দ্রনাথ গুপ্তের আতিথ্য গ্রহণ। অ্যাংলো-বেঙ্গলি স্কুলে ভাষণ দান ও নেপালচন্দ্র রায়ের সহিত পরিচয়।
: মে ১৪ : কালকা বাসকালে 'প্রায়শ্চিত্ত' নামে নাটকের ভূমিকা রচনা। কালকা হইতে ফিরিবার সময়ে দিল্লিতে সুবোধ মজুমদারের আত্মীয় ডাক্তার হেমচন্দ্র সেনের বাড়িতে আতিথ্য গ্রহণ।
: গীতাঞ্জলির গান রচনার যুগ।
: কবিতা সঞ্চয়ন 'চয়নিকা'। নন্দলাল বসুর সহিত পরিচয় ও তাঁহার দ্বারা চিত্রাঙ্কন।
: সেপ্টেম্বর : রথীন্দ্রনাথের সাড়ে তিন বৎসর পরে আমেরিকা হইতে প্রত্যাবর্তন।
: সেপ্টেম্বর ৩০ : কলিকাতা সাধারণ ব্রাহ্মসমাজের সাধনাশ্রমে উপাসনা (১৪ আশ্বিন ১৩১৬)। কয়েকদিনের জন্য শান্তিনিকেতনে থাকিয়া রথীন্দ্রনাথকে সঙ্গে লইয়া নৌকাযোগে জমিদারি পরিদর্শন।
: অক্টোবর ১৫ : রাখিবন্ধনের দিন সম্বন্ধে শিলাইদহ হইতে পত্র—"এই বড়দিনে বুদ্ধ, খ্রিস্ট, মহম্মদের মিলন হবে।" "রাখিবন্ধনের গণ্ডীর দ্বারা ভারতবর্ষে কেবল আমাদের মনের মতো জাতিকেই গড়ব এবং অন্যকে বর্জন করব— তা চল্‌বে না।"
: নভেম্বর ৩০ : কলিকাতায় ফিরিয়া ওভারটুন হলে "তপোবন" প্রবন্ধ পাঠ।
: ডিসেম্বর : শান্তিনিকেতন পৌষ উৎসবে ভাষণ "আশ্রম"।
: লাহোরে কংগ্রেসের ২৫তম অধিবেশন ; সভাপতি মদনমোহন মালব্য।
: ভারত সচিব মর্লি ও বড়লাট মিন্টোর ভারতশাসন পদ্ধতি সংস্কারের প্রস্তাব— Morley-Minto Reforms।
গ্রন্থ : *শান্তিনিকেতন* (১-৮)। *শব্দতত্ত্ব, ধর্ম (গদ্যগ্রন্থ ১৫, ১৬)। প্রায়শ্চিত্ত, চয়নিকা, গান* (ই. পা. হাউস), *বিদ্যাসাগর চরিত, শিশু* (পৃথক পুস্তাকাকারে মুদ্রিত)।

১৯১০ : (১৩১৬-১৭॥ ১৮৩১-৩২ শক) : বয়স ৪৯।
: জানুয়ারি ২৪ : কলিকাতা মাঘোৎসবে "বিশ্ববোধ" ভাষণ দান।
: জানুয়ারি ২৭ : রথীন্দ্রনাথের বিবাহ। পাত্রী—গগনেন্দ্রনাথের ভগ্নী বিনয়িনী দেবীর বালবিধবাকন্যা প্রতিমা। ঠাকুর পরিবারে ইতিপূর্বে বিধবা-বিবাহ হয় নাই।

: ফেব্রুয়ারি ৯ : প্রেস আইন পাশ।
: মার্চ : ভাগলপুরে সাহিত্য সম্মিলনে যোগদান।
: ১৩১৬ চৈত্রে 'গোরা' উপন্যাস 'প্রবাসী'তে শেষ হয়। প্রথম কিস্তি ১৩১৪ ভাদ্র মাসে শুরু হয়।
: এপ্রিল : শান্তিনিকেতনে যথাবিধি বর্ষশেষ ও নববর্ষ উদ্‌যাপন।
: ভারত-সম্রাট ইংল্যান্ডেশ্বর ৭ম এডোয়ার্ডের মৃত্যু (মে ৬)। ৫ম জর্জের সিংহাসনারোহণ। বঙ্গদেশের ছোটলাটের জন্য প্রথম শাসনপরিষদ (Executive Council) গঠিত।
: মে ৮ : কবির জন্মদিনের উৎসব শান্তিনিকেতনে প্রথম অনুষ্ঠিত হইল। শিক্ষক ও কর্মীদের দ্বারা 'প্রায়শ্চিত্ত' নাটকের প্রথম অভিনয়। কবি কোনো অংশগ্রহণ করেন নাই।
: কলিকাতায় সপ্তাহকাল থাকিয়া হিমালয়ের তিনধরিয়ায় পক্ষকাল বাস।
: জুন ৪ : "হে মোর দুর্ভাগাদেশ" রচিত।
: জুন ১১ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। বিদ্যালয়ের ছাত্রসংখ্যার বৃদ্ধি।
: শালতলায় 'বীথিকা' নামে গৃহনির্মাণ। 'দেহলি'তে মেয়ে-বোর্ডিং। নূতন বাড়িতে শিশুদের থাকিবার স্থান হয়।
: জুলাই : কেবলমাত্র মেয়েদের দিয়া 'লক্ষ্মীর পরীক্ষা'র অভিনয়। কোনো পুরুষ দর্শক উপস্থিত হইতে পারে নাই। তখন পর্দানশিনী প্রথা ছিল।
· অগস্ট—গীতাঞ্জলি পুস্তকাকারে মুদ্রিত (৩১ শ্রাবণ ১৩১৭)। [৯০ দিনে ১৩৭ কবিতা ও গান রচিত। রচনাপর্ব ১৩১৬ ভাদ্র-১৩১৭ শ্রাবণ ২৯]।
: অক্টোবর ৪ : শান্তিনিকেতনে দ্বিতীয়বার 'প্রায়শ্চিত্ত' অভিনয়, রবীন্দ্রনাথ ধনঞ্জয় বৈরাগীর ভূমিকায়।
: বালিকা বিদ্যালয় দুই বৎসর পরে বন্ধ করিয়া দেওয়া হইল। সহশিক্ষা সাফল্যের পরিবেশ রচিত হয় নাই।
: শরতের ছুটিতে শিলাইদহে সপরিবারে। 'রাজা' নাটক রচনা।
: ডিসেম্বর : শান্তিনিকেতনে পৌষ উৎসবে "জাগরণ" "সামঞ্জস্য" ভাষণ।
: প্রথম খ্রিস্টোৎসব পালিত ও কবি কর্তৃক 'যীশুচরিত' ভাষণ প্রদত্ত। এই বৎসর হইতে মন্দিরে বড়দিনের উৎসব পালিত হইয়া আসিতেছে।
: এলাহাবাদে কংগ্রেসের ২৬ অধিবেশন। সভাপতি উইলিয়ম ওয়েডারবার্ন।
গ্রন্থ : *শান্তিনিকেতন* (৯-১১), *গোরা, গীতাঞ্জলি, রাজা।*

**১৯১১ : (১৩১৭-১৮॥ ১৮৩২-৩৩ শক) : বয়স ৫০।**
: জানুয়ারি—কলিকাতায় অবনীন্দ্রনাথের বাড়িতে ব্রিটিশ চিত্রশিল্পী উইলিয়ম রোদেনস্টাইন ও জার্মান দার্শনিক কাউন্ট হেরমান কাইসারলিঙের সহিত চাক্ষুষ পরিচয়।
: জানুয়ারি ২৫ : আদি ব্রাহ্মসমাজের মাঘোৎসবে ভাষণ "আত্মবোধ" ও

"কর্মযোগ"।

: জানুয়ারি ২৬ : সাধারণ ব্রাহ্মসমাজে "ব্রাহ্মসমাজের সার্থকতা" বিষয়ে মাঘোৎসব পর্বে ভাষণ।

: ফেব্রুয়ারি : শান্তিনিকেতনে আনন্দ কুমারস্বামী, অজিতকুমার চক্রবর্তীর সহায়তায় রবীন্দ্রনাথের কবিতা ইংরেজিতে অনুবাদ করেন। 'মডার্ন রিভিউ'-এর মার্চে প্রকাশ।

: মার্চ : শান্তিনিকেতনে 'রাজা' নাটকের প্রথম অভিনয়।

: এপ্রিল—বর্ষশেষ ও নববর্ষ উদ্‌যাপন। ১৩১৮ বৈশাখ হইতে 'তত্ত্ববোধিনী পত্রিকা'র সম্পাদকপদ গ্রহণ ও পত্রিকাটিকে শান্তিনিকেতন ব্রহ্মচর্যাশ্রমের মুখপত্র করণ।

: মে ৮ : কবির পঞ্চাশৎ জন্মোৎসব শান্তিনিকেতনে। অজিতকুমার চক্রবর্তী লিখিত "রবীন্দ্রনাথ" প্রাতের সভায় পঠিত হয়। সভায় বহু জনসমাগম। সন্ধ্যায় 'রাজা' নাটকের অভিনয়।

: জুন ৩০ : বর্ষাকালে শিলাইদহে। 'অচলায়তন' নাটক রচনা।

: অগস্ট ২০ : কলিকাতা সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে ভাদ্রোৎসবের দিন কবিপ্রদত্ত ভাষণ "ধর্মের অর্থ"। সাধারণ ব্রাহ্মসমাজের যুবকদের সহিত কবির ঘনিষ্ঠতা হইতেছে।

: প্রবাসীতে 'জীবনস্মৃতি'র ধারাবাহিক প্রকাশ (ভাদ্র হইতে)।

: অক্টোবর ২৯ : হিন্দু বিশ্ববিদ্যালয় স্থাপনের প্রস্তাব সম্বন্ধে কবির ভাষণ।

: শরৎকালে বিদেশভ্রমণের নানারূপ জল্পনা-কল্পনা কার্যে পরিণত না হওয়ায় মন খুব খারাপ হইয়া যায়। কিছুকাল নৌকায় বাস করিয়া নভেম্বরের মাঝামাঝি শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও 'ডাকঘর' নাটক রচনা।

: ডিসেম্বর ১২ : দিল্লিতে দরবার করিয়া সম্রাট ৫ম জর্জের অভিষেক। রাজকীয় ঘোষণায় বঙ্গচ্ছেদ রদ, বিহার-উড়িষ্যা নূতন প্রদেশ গঠিত হইল, আসাম পূর্বের ন্যায় রহিল। ভারতের রাজধানী কলিকাতা হইতে দিল্লিতে স্থানান্তরিত হইবে বলিয়া ঘোষণা।

: কলিকাতায় ২৭তম কংগ্রেস ; সভাপতি বিষণনারায়ণ ধর। কংগ্রেসের অধিবেশনে 'জনগণমন-অধিনায়ক' গান গীত হইল।

: ডিসেম্বরে কলিকাতায়। পৌষ উৎসবে শান্তিনিকেতনে আসিলেন না। এরূপ ঘটনা ইতিপূর্বে একবার ঘটে শমীন্দ্রের মৃত্যুর পর।

গ্রন্থ : *শান্তিনিকেতন* (১২-১৩), *আটটি গল্প*। 'ভারতী' ১৩১৮তে ছোটগল্প "রাসমণির ছেলে" ও "পণরক্ষা" প্রকাশ।

**১৯১২ : (১৩১৮-১৯॥ ১৮৩৩-৩৪ শক) : বয়স ৫১।**

: জানুয়ারি : আদি ব্রাহ্মসমাজীয় মাঘোৎসবে "পিতার বোধ" ও "ধর্মের নবযুগ" ভাষণ দান। এইদিন 'জনগণমন' গানটি ব্রহ্মসংগীতরূপে গীত হয়।

: জানুয়ারি ২৮ : বঙ্গীয় সাহিত্য পরিষদের উদ্যোগে টাউন হলে (১৪ মাঘ) রবীন্দ্রনাথের ৫০তম জন্মবর্ষপূর্তি উপলক্ষে উৎসব। ইতিপূর্বে ভারতীয় কোনো সাহিত্যিক এইরূপ সম্মান লাভ করেন নাই।
: ফেব্রুয়ারি ৩ : বঙ্গীয় সাহিত্য পরিষদের ছাত্রসভ্যগণ ও রবীন্দ্রসংবর্ধনা সমিতির সদস্যগণ কর্তৃক কবিসংবর্ধনা (২০ মাঘ)।
: মার্চ ১৬ : 'ভারতবর্ষের ইতিহাসের ধারা' ওভারটুন হলে পঠিত।
: শান্তিনিকেতন বিদ্যালয় সম্বন্ধে পূর্ববঙ্গ-আসাম গবর্মেন্টের গোপন ইস্তাহার "altogether unsuitable for the education of the sons of Government servants" প্রচারিত হইলে বহু ছাত্র আশ্রম ত্যাগ করে। সে-সময়ে নিউইয়র্কের ব্যবহারজীবী Marion H. Phelps আশ্রমে ছিলেন।
: মার্চ ১৯ : কলিকাতা বন্দর হইতে বিলাত-যাত্রার আয়োজন, শরীর অকস্মাৎ অসুস্থ হওয়ায় বন্ধ হইয়া গেল। কবির সঙ্গী ডা. দ্বিজেন্দ্র মৈত্র একাই চলিয়া গেলেন।
: মার্চ-এপ্রিল : শিলাইদহে বাস। গীতিমাল্যর গান ও কবিতা রচনা। অবসর সময়ে ইংরেজিতে কবিতা ও গান তর্জমার কাজ চলিতেছে। ইহাই ইংরেজি *Song Offerings* বা 'গীতাঞ্জলি'র খসড়া।
: এপ্রিল ১৩ : বর্ষশেষের দিন শান্তিনিকেতনে অকস্মাৎ প্রত্যাবর্তন। সন্ধ্যায় ভাষণ। নববর্ষের দিন ভাষণ 'রোগীর নববর্ষ'।
: মে ২৪ : বিলাত-যাত্রার জন্য বোম্বাই-এর পথে কলিকাতা ত্যাগ, সঙ্গে রথীন্দ্রনাথ, প্রতিমাদেবী ও সোমেন্দ্রচন্দ্র দেববর্মা।

[তৃতীয়বার বিদেশে]

: মে ২৭ : বোম্বাই হইতে জাহাজ ছাড়িল। স্টিমারে পত্রধারা লিখিতেছেন। ইংরেজিতে অনুবাদও চলিতেছে।
[জুন : ভারত সরকারের বিলপাশ হইলে দিল্লি নূতন রাজধানী বলিয়া স্থির হইল]।
: জুন ১৬—লন্ডনে পৌঁছান। লন্ডনে রোদেনস্টাইনের সহিত সাক্ষাৎ ও ইংরেজি গীতাঞ্জলির পাণ্ডুলিপি তাঁহার হস্তে অর্পণ। তিনি টাইপ করিয়া ইয়েট্‌স্ ও অন্যান্য সাহিত্যিকদের নিকট প্রেরণ করেন। সকলেই Song *Offerings* পড়িয়া মুগ্ধ।
: জুন ৩০ : রোদেনস্টাইনের গৃহে বহু সাহিত্যিকদের সম্মুখে ইয়েট্‌স্ কর্তৃক রবীন্দ্রনাথের অনুবাদ আবৃত্তি। এই সভায় কবির সহিত দিল্লি সেন্ট স্টিফেন্স কলেজের পাদরি-অধ্যাপক C. F. Andrews-এর পরিচয়। [Andrews লিখিত *What I owe to Christ.*]
: জুলাই ১২ : ইন্ডিয়া সোসাইটি কর্তৃক ট্রকেডেরো হোটেলে কবিসংবর্ধনা।
: জুলাই ৩০ : রয়েল অ্যালবার্ট হল থিয়েটারে কবির "দালিয়া" গল্পের, জর্জ ক্যাল্‌ডেরন-কৃত নাটক *The Maharani of Arakan*-এর অভিনয়।

ইহার জন্য কবি ইংরাজিতে একটি গান ছন্দে অনুবাদ করিয়া দেন *The bee is to come* ইত্যাদি। এসবের উদ্যোক্তা কেদারনাথ দাশগুপ্ত।

: লন্ডন বাসকালে পাশ্চাত্য সংগীত শুনিতেছেন।

: অগস্ট মাসে : ইংল্যান্ডের কয়েকটি পল্লীগ্রামে বাস : যথা বাটার্টন, চ্যালফোর্ড। কেমব্রিজের ছাত্র ক্ষিতীশচন্দ্র সেন 'রাজা' ও দেবব্রত মুখোপাধ্যায় 'ডাকঘর'-এর অনুবাদ করেন—*The King of the Dark Chamber* ও *Post Office.*

: অক্টোবর : কর্নেল নরেন্দ্রপ্রসন্ন সিংহের নিকট হইতে সুরুলের কুঠিবাড়ি ক্রয়।

[আমেরিকায় ছয় মাস]

: অক্টোবর : রবীন্দ্রনাথ পুত্র পুত্রবধূ লইয়া নিউইয়র্ক পৌঁছান।

: ইলিনয় স্টেটের আর্বান শহরে বাস করিতেছেন। ইউনিটেরিয়ানদের উদ্যোগে তাহাদের ক্লাবে ইংরেজিতে ৬টি ভাষণ দেন। ইংরেজিতে এই প্রথম ভাষণ।

: নভেম্বর : লন্ডনে ইন্ডিয়া সোসাইটি হইতে ইয়েটস-এর ভূমিকা সংবলিত *Gitanjali* প্রকাশ ৭ কপি।

: শিকাগোর *Poetry* পত্রিকার সম্পাদিকা Harriet Monroe 'গীতাঞ্জলি'র ৬টি কবিতা প্রকাশ করেন ; ইহাই আমেরিকার রবীন্দ্রনাথের কবিতার সহিত প্রথম পরিচয়।

: ভারতের রাজধানী দিল্লিতে জুনে স্থানান্তরণ। দিল্লিতে শোভাযাত্রাকালে সন্ত্রাসবাদীদের বোমা বড়লাট লর্ড হার্ডিনজের হাতির উপর পড়ে। লেডি হার্ডিনজ আহত হন। আততায়ী রাসবিহারী বসু ও তাঁহার সঙ্গীরা।

: পাটনায় ২৮তম কংগ্রেস অধিবেশন, সভাপতি মুধোলকর।

: Andrews ও Pearson শান্তিনিকেতন দেখিয়া যান।

গ্রন্থ : *ডাকঘর, গল্প চারিটি, জীবনস্মৃতি, ছিন্নপত্র, অচলায়তন। মালিনী* ও *চৈতালি* পৃথক পুস্তকাকারে প্রথম মুদ্রিত হইল। (দ্র° কাব্যগ্রন্থাবলী ১৮৯৬)। বিলাতে *Gitanjali* (India Society)।

১৯১৩ : (১৩১৯-২০॥ ১৮৩৪-৩৫ শক) : বয়স ৫২।

: জানুয়ারি : আর্বানা বাসকালে একটিমাত্র গান রচনা : 'কে নিবি গো কিনে আমায়' ('গীতিমাল্য')।

: শিকাগো বিশ্ববিদ্যালয়ে "প্রাচীন ভারতের আদর্শ" বিষয়ে ভাষণ দান। ইউনিটেরিয়ান হলে 'Problems of Evil' ভাষণ।

: জানুয়ারি ২৯-৩০ : 'রচেস্টা'র উদার ধর্মমতিদের সম্মেলনে "জাতি সংঘাত" (Race Conflict) সম্বন্ধে কবির ভাষণ। রুডল্‌ফ্ অয়কেনের সহিত সাক্ষাৎ।

: ফেব্রুয়ারি : নিউইয়র্ক ও বোস্টনে। হার্ভার্ড বিশ্ববিদ্যালয়ে ভাষণ (১৪ই)। নিউইয়র্কে মিসেস মুডির এক বাটীতে কয়েকদিন বাস।

: মার্চ ১০ : শিকাগো হইয়া আর্বানায় প্রত্যাবর্তন। শান্তিনিকেতনে উচ্চ বিজ্ঞানচর্চার কেন্দ্র স্থাপনের কথা ভাবিতেছেন। এক পত্রে লিখিতেছেন শান্তিনিকেতনে "আপনিই বিশ্ববিদ্যালয় সৃষ্টি হবে"।

[ইংল্যান্ডে প্রত্যাবর্তন]

: এপ্রিল ১৪ : ছয়মাস আমেরিকায় বাস করিয়া লন্ডনে প্রত্যাবর্তন আইরিশ থিয়েটারে *Post Office* অভিনয়।

: মে ১৯ : ক্যাক্সটন হলে ৬টি বক্তৃতা। (দ্র°. *Sadhana* !)

: জুন-জুলাই : হাসপাতালে অর্শ অস্ত্রোপচার।

: অগস্ট : লন্ডনে Cheyne Walk-এর বাসায় নূতন গানের সুর মনে নামিয়াছে।

: সেপ্টেম্বর ৪ : লিভারপুল হইতে জাহাজ ধরেন ও অক্টোবর ৪ বোম্বাইয়ে প্রত্যাবর্তন (বিদেশে ১ বৎসর ৪ মাস ১২ দিন)।

: কলিকাতায় আসিয়া আত্মীয়দের মধ্যে বিরোধাদির কথা শুনিয়া বিরক্ত চিত্তে শান্তিনিকেতনে গমন। জ্যেষ্ঠাকন্যা বেলা ও জামাতা শরৎচন্দ্রের জোড়াসাঁকোর বাটী ত্যাগ করিয়া অন্যত্র বাসা গ্রহণ।

: নভেম্বর ১৩ : নোবেল পুরস্কার প্রাপ্তির খবর শান্তিনিকেতনে আসে।

: নভেম্বর ২৩ : কলিকাতা হইতে স্পেশাল ট্রেনে পাঁচশত শিক্ষিত ব্যক্তি শান্তিনিকেতনে আসিয়া কবিকে সম্মান প্রদর্শন করেন। সংবর্ধনার পর কবির উত্তর শ্রোতাদের প্রীত করে নাই।

: নভেম্বর ৩০ : অ্যানড্রুজ ও পিয়ার্সনের ভারতীয় শ্রমিকদের অবস্থা এবং গান্ধী প্রবর্তিত 'প্যাসিভ রেজিসটেন্স' আন্দোলন বিষয় জানিবার জন্য দক্ষিণ আফ্রিকা যাত্রা।

: ডিসেম্বর : ইস্‌লিংটন কমিশনের শ্রমিকসদস্য (M.P.) র‍্যাম্‌সে ম্যাক্‌ডোনাল্ডের শান্তিনিকেতন সফর। *Daily Chronicle*-এ বিদ্যালয়ের প্রশংসাপূর্ণ প্রবন্ধ প্রকাশ।

: পৌষ উৎসবে কবির ভাষণ 'মুক্তির দীক্ষা,' "কোনো সম্প্রদায়ের লিপিবদ্ধ বিশ্বাসের দ্বারা আমাদের মন যেন সঙ্কুচিত না হয়।"

: ডিসেম্বর ২৬ : কলিকাতা বিশ্ববিদ্যালয় হইতে বিশেষ সমাবর্তন উৎসবে কবিকে D.Lit. উপাধি দান। —কংগ্রেসের ২৯তম অধিবেশন, করাচি ; সভাপতি নবাব সৈয়দ মামুদ।

গ্রন্থ : ইংল্যান্ডে ম্যাক্‌মিলান কোম্পানি কবির *Gitanjali*-র সুলভ সংস্করণ, *Gardener, Cresent Moon* প্রকাশ। *চিত্রা,* ইন্ডিয়া সোসাইটি হইতে (গল্পের অনুবাদ) *Glimpses of Bengal life.*

১৯১৪ (১৩২০-২১॥ ১৮৩৫-৩৬ শক) : বয়স ৫৩।

: জানুয়ারি ২৪ : মাঘোৎসবের দিন আদি ব্রাহ্মসমাজের ভাষণ "ছোটো ও বড়ো"।

: জানুয়ারি ২৮ : সাধারণ ব্রাহ্মসমাজ মন্দিরে বেদিগ্রহণ ও উপাসনা। ভাষণ—"একটি মন্ত্র" (১৫ মাঘ ১৩২০)।

: জানুয়ারি ২৯ : বাংলা দেশের 'গভর্নর' লর্ড কারমাইকেলের লাটভবনে (গবর্মেন্ট হাউস) কবিকে সুইডেন হইতে প্রাপ্ত নোবেল পুরস্কার প্রদান।

: ফেব্রুয়ারি : শান্তিনিকেতনে কয়েকদিন থাকিয়া শিলাইদহে গমন। ২৪ : পাবনায় উত্তরবঙ্গ সাহিত্য সম্মিলনের ৭ম অধিবেশনে কবি উপস্থিত।

: মার্চ ১ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: মার্চ ৩০ : দক্ষিণ আফ্রিকা হইতে পিয়ার্সনের প্রত্যাগমন ও শান্তিনিকেতনের কার্যে যোগদান (এপ্রিল ১)।

: এপ্রিল ১৪ : নববর্ষের দিন সুরুলের নূতন গৃহপ্রবেশ উৎসব। সেখানে বৈজ্ঞানিক রথীন্দ্রনাথের গবেষণার জন্য ব্যবস্থা হইয়াছে ; বিজলি বাতি, কলের জল প্রভৃতি।

: এপ্রিল ১৯ : আশ্রমে অ্যানড্রুজকে কবির অভিনন্দন। ২৫-এ : নন্দলাল বসুকে অভিনন্দন। ২৮-এ : 'সবুজপত্র'র জন্য কবিতা "সবুজের অভিযান" (বৈশাখ ১৫) রচনা—'বলাকা' কাব্যধারার প্রথম কবিতা।

: মে ৮ : কবির জন্মদিনে 'অচলায়তন' অভিনয়। কবি গুরুর ভূমিকা গ্রহণ করেন।

: 'সবুজপত্র' মাসিক, প্রথম চৌধুরীর সম্পাদনে প্রকাশ। ১২মাসে কবির ১২টি ছোটগল্প রচনা। তু° 'সাধনা পর্ব' ১৮৯২।

: উত্তরপ্রদেশের পার্বত্য অঞ্চলে রামগড়ে সপরিবারে গমন। রথীন্দ্রনাথ প্রমুখ কয়েকজন বদরিকাশ্রমে ভ্রমণে যান। রামগড়ে কবির গান ও বলাকার কবিতা রচনা চলে।

: জুন : রামগড় হইতে ফিরিবার পথে লখনউয়ে অতুলপ্রসাদ সেনের বাটীতে কয়েকদিন বাস।

: সিরীয় দেশীয় আরবি কবি 'বুস্তানি' কবির ৪টি গ্রন্থের আরবি অনুবাদক—আশ্রম সফরে আসেন।

: অগস্ট ৪ : প্রথম বিশ্বযুদ্ধ আরম্ভ। অগস্ট ৫ : মন্দিরে ভাষণ "মা মা হিংসী"। অক্টোবরে রবীন্দ্রনাথ নানাস্থানে ভ্রমণ করিতেছেন—বুদ্ধগয়া, এলাহাবাদ, আগ্রা, দিল্লি, দার্জিলিং, শিলাইদহ প্রভৃতি। গান রচনা চলিতেছে।

: অগস্ট ২২ : রামেন্দ্রসুন্দর ত্রিবেদীর পঞ্চাশৎ জন্মোৎসবের জন্য কবির কলিকাতায় গমন।

: অক্টোবরে পুনরায় এলাহাবাদে ভাগ্নেয় সত্যপ্রসাদের কন্যা-জামাতার গৃহে বাস। 'বলাকা'গুচ্ছের "ছবি", "শাজাহান" প্রভৃতি কবিতা রচনা।

: নভেম্বর : গান্ধীজির দক্ষিণ আফ্রিকার নাটালের (ডারবান) ফিনিক্স বিদ্যালয়ের ছাত্র ও শিক্ষকদের শান্তিনিকেতনে আশ্রয় গ্রহণ। তাহাদের কঠোর জীবনযাপনের আদর্শে ব্রহ্মচর্যাশ্রমের ছাত্রগণ উদ্‌বুদ্ধ।

: ডিসেম্বর : কবির এলাহাবাদ হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। পৌষ উৎসব যথারীতি উদ্‌যাপন। খ্রিস্ট.উৎসবে কবির ভাষণ "আমরা খ্রিস্টধর্মের মর্মকথা গ্রহণ করবার চেষ্টা করব—খ্রিস্টানের জিনিস বলে নয়, মানবের জিনিস বলে।" 'বলাকা'র কবিতা রচনা চলিতেছে।

: কংগ্রেসের ৩০তম অধিবেশন মাদ্রাজে : সভাপতি ভূপেন্দ্রনাথ বসু। কোমাগাটামারুর ঘটনা।

গ্রন্থ : *গীতিমাল্য, গীতালি, উৎসর্গ, স্মরণ* (পৃথক পুস্তাকাকারে। কাব্যগ্রন্থ ১৯০৩)। গান ও ধর্মসংগীত পৃথক গ্রন্থ। *The King of the Dark Chamber, Post Office, Sadhana, Kabir.*

১৯১৫ (১৩২১-২২॥ ১৮৩৬-৩৭ শক) : বয়স ৫৪।

: জানুয়ারি ১৩ : শান্তিনিকেতন হইতে কলিকাতায়। মহর্ষির মৃত্যুবার্ষিকী (৬ মাঘ) ও মাঘোৎসবে (১১ মাঘ) উপাসনা করেন।

: ফেব্রুয়ারি ১ : শিলাইদহে নৌকায়— নন্দলাল বসু, সুরেন্দ্রনাথ কর ও মুকুল দে সঙ্গী হন।

: ফেব্রুয়ারি ১৩ : বঙ্গীয় হিতসাধন মণ্ডলীর উদ্‌বোধন সভায় কবি উপস্থিত। কবিকে অন্যতম সহকারী সভাপতি করা হয়।

: ফেব্রুয়ারি ১৭ : গান্ধীজি দক্ষিণ আফ্রিকা হইতে ইংল্যান্ড ঘুরিয়া ভারতে ফিরিয়া শান্তিনিকেতনে প্রথম আসেন ; কবি তখন কলিকাতায়। ২৯-এ গোখলের মৃত্যু-সংবাদ পাইয়া গান্ধীর পুনা যাত্রা।

: ফেব্রুয়ারি ২০ : কবি কলিকাতা হইতে ফিরিয়া সুরুলের বাড়িতে উঠিলেন। 'ফাল্গুনী' নাটিকা লিখিতে ব্যস্ত।

: মার্চ ৬ : গান্ধীজি পুনরায় শান্তিনিকেতনে আসিলেন। ফিনিক্স বিদ্যালয়ের ছাত্র-শিক্ষকরা নূতন বাড়িতে ; গান্ধীজি ও কস্তুরাবাঈ সেখানেই থাকেন।

: মার্চ ১০ : গান্ধীজির প্রেরণায় শান্তিনিকেতনের ছাত্রদের স্বাবলম্বন-রীতি গ্রহণ।

: মার্চ ১১ : গান্ধীজির রেঙ্গুন-যাত্রা। কুড়িদিন পরে ফিরিয়া ছাত্রদের লইয়া কুম্ভমেলা-যাত্রা। ফিনিক্স বিদ্যার্থীদের সহিত শান্তিনিকেতনের ৪ মাস যোগ ছিল।

: মার্চ ২০ : বাংলার গভর্নর লর্ড কারমাইকেলের আশ্রম দর্শন। প্রথম ব্রিটিশ রাজপুরুষের আগমন।

: মার্চ ২৮ : কলিকাতায় বঙ্গীয় হিতসাধন মণ্ডলীর সভায় 'পল্লীর উন্নতি' ভাষণ দান।

: ইস্টারের ছুটিতে শান্তিনিকেতনে 'ফাল্গুনী' অভিনয়। কবি অন্ধ বাউলের ভূমিকায়। বিদ্যালয়ে স্বাবলম্বন-নীতি এখনো চলিতেছে।

: 'সবুজপত্র'র জন্য গল্প—'চতুরঙ্গ', 'ঘরে বাইরে' উপন্যাস রচনা।

: মে : গ্রীষ্মাবকাশে জনশূন্য আশ্রম। কবি দেহলিতে আছেন। অ্যানড্রুজ কোথা হইতে আসিয়া কলেরা-আক্রান্ত হইলেন ; কবির চিকিৎসা ও শুশ্রূষায় নিরাময় হন (দ্র° 'ঋণাঞ্জলি')।

: জুন : কলিকাতায় 'বিচিত্রা' ক্লাব ও গৃহবিদ্যালয়।

: জুন ৩ : সম্রাটের জন্মদিনে কবির 'স্যার' উপাধিলাভ।

: সেপ্টেম্বর ১৭ : অ্যানড্রুজ ও পিয়ার্সনের ফিজি যাত্রা। কবির মন বিদেশে যাইবার জন্য চঞ্চল।

: সেপ্টেম্বর ২৭ : কলিকাতায় রামমোহন রায় সম্বন্ধে বক্তৃতা।

: অক্টোবর : বহুপরিজনসহ কাশ্মীর যাত্রা। শ্রীনগরে বিতস্তায় নৌকাগৃহে বাস। মার্তণ্ড মন্দির পরিদর্শন। "বলাকা" কবিতা রচনা।

: কলিকাতা হইয়া শিলাইদহে। শেক্‌স্‌পিয়র ত্রিশতবার্ষিকী উপলক্ষে কবিতা (ইংরেজি অনুবাদ সমেত প্রেরণ, নভেম্বর ২৯)।

: ডিসেম্বর ১০ : কলিকাতা রামমোহন লাইব্রেরিতে 'শিক্ষার বাহন' প্রবন্ধ পাঠ।

: শান্তিনিকেতনে পৌষ উৎসব। লিখিত ভাষণ নাই।

: জমিদারিতে পল্লী-উন্নয়ন প্রচেষ্টা। অতুল সেন প্রমুখ যুবকদের গ্রামে কাজ—চিকিৎসা, প্রাথমিক শিক্ষা, পূর্তকাজ, ঋণদান ব্যবস্থা, সালিশি বিচার এই পঞ্চবিধ কার্যের সূচি গ্রহণ। কংগ্রেসের ৩১তম অধিবেশন, সভাপতি স্যার সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ।

গ্রন্থ : *শান্তিনিকেতন উপদেশমালা* (১৪), *কাব্যগ্রন্থ* ১-৬ খণ্ড, *The Maharani of Arakan.*

১৯১৬ (১৩২২-২৩॥ ১৮৩৭-৩৮ শক) : বয়স ৫৫।

: কলিকাতায় মাঘোৎসব উদ্‌যাপন। ফাল্গুনীর প্রযোজক নাটকরূপে 'বৈরাগ্যসাধন' নামে ক্ষুদ্র নাটিকা রচনা।

: জানুয়ারি ৩০ : জোড়াসাঁকোর বাটীতে বাঁকুড়ার দুর্ভিক্ষপীড়িতদের সাহায্যার্থে টিকিট বিক্রয় করিয়া ফাল্গুনী অভিনয়। 'বৈরাগ্যসাধন'-এ রবীন্দ্রনাথ কর্তৃক যুবা কবিশেখরের ভূমিকা ও 'ফাল্গুনী'তে বৃদ্ধ অন্ধ বাউলের ভূমিকা গ্রহণ।

: ফেব্রুয়ারি ২ : উত্তরবঙ্গে জমিদারিতে কলেরার প্রকোপ নিবারণ প্রচেষ্টা। স্বয়ং সেই অঞ্চলে উপস্থিত হন।

: জমিদারি মধ্যে পল্লী-উন্নয়ন কার্য পুনরায় আরম্ভ। বিবিধ পরিকল্পনার সূত্রপাত।

: মার্চ : প্রেসিডেন্সি কলেজে সুভাষ বসুর নেতৃত্বে ছাত্রদের দ্বারা অধ্যাপক ওটেন প্রহৃত হইলে সরকারি মহলের রুদ্রমূর্তি। রবীন্দ্রনাথ "ছাত্রশাসনতন্ত্র" প্রবন্ধ লিখিয়া দমননীতির প্রতিবাদ করেন।

: কলিকাতা বন্দর হইতে বিপ্লবী রাসবিহারী বসুর রবীন্দ্রনাথের আত্মীয় পরিচয়ে পাসপোর্ট লইয়া জাপান পলায়ন।

: এপ্রিল : নববর্ষ শান্তিনিকেতনে। পরদিন কলিকাতায়। 'বলাকা'র শেষ কবিতা "নববর্ষের আর্শীবাদ" (বৈশাখ ৯, ১৩২৩) রচিত।

: এপ্রিল মাসে আমেরিকায় বক্তৃতা-সফরের নিমন্ত্রণ।

[চতুর্থবার বিদেশে—মে ১৯১৬ - মার্চ ১৯১৭]

: মে ৩ : কলিকাতা হইতে জাপানি জাহাজে যাত্রা, সঙ্গে অ্যানড্রুজ, পিয়ার্সন ও মুকুল দে।

: মে ৭-৯ : রেঙ্গুনে। ৭ই জন্মদিনে 'বলাকা' কাব্য পিয়ার্সনকে উৎসর্গ।

: মে ১২-১৩ : পিনাং বন্দরে। মে ১৫ : সিঙ্গাপুরে। মে ২২-২৪ : হংকঙে।

[প্রথমবার জাপানে]

: মে ২৯ : কোবে নগরে।

: মে ৩১ : Dawn Co.-তে কবির জন্য ভোজসভা। ওসাকাতে চা-উৎসবে যোগদান।

: জুন ৫ : চিত্রশিল্পী তাইক্কান-এর আতিথ্য গ্রহণ।

: হাকান-এ ধনী হারাসানের পল্লীগৃহে মাসাধিককাল যাপন।

: কারুইজিবা নারী-বিশ্ববিদ্যালয় পরিদর্শন। ওকাকুরার গৃহে গমন।

: প্রথম মহাযুদ্ধের তৃতীয় বর্ষ। জাপান কর্তৃক চীন পরাজিত ও অপমানিত। ভারতে বিপ্লবীদলের কর্মতৎপরতা।

: কবির বক্তৃতা ও তাহার প্রতিক্রিয়া। The Nation, The Spirit of Japan প্রভৃতি ভাষণে জাপানের সাম্রাজ্যবাদ নীতির সমালোচনা থাকায় জাপানি সরকারের অসন্তোষ।

: সেপ্টেম্বর ৭ : পিয়ার্সন ও মুকুলকে লইয়া আমেরিকা যাত্রা।

[আমেরিকায় দ্বিতীয়বার]

: সেপ্টেম্বর ১৮ : সিয়াটল বন্দরে পৌঁছিলেন। Pond Lyceum-এর ব্যবস্থায় বক্তৃতা-সফরের সূত্রপাত।

: সেপ্টেম্বর ২৫ : Sunset Club-এ কবির প্রথম বক্তৃতা 'The Cult of Nationalism'.

: সেপ্টেম্বর ২৬ : Portland-এ।

: অক্টোবর : সানফ্রান্সিসকোতে এক মিথ্যা গুজব রাষ্ট্র হয় যে প্রবাসী ভারতীয় বিপ্লবীরা (গদর দল) কবিকে হত্যা করিতে চায়। প্রশান্ত মহাসাগরের তীর হইতে অতলান্তিক তীর পর্যন্ত বহু শহরে বক্তৃতা দান—সানফ্রান্সিসকো, সেন্ট বারবারা, লস এঞ্জেলিস, সানডিয়াগো, সল্টলেক সিটি, শিকাগো, আইওয়া,

মিলবৌকি, কেন্টাকি, ন্যাশভিল, ডেট্রয়েট, ক্লেভল্যান্ড, নিউইয়র্ক।
অক্টোবর ২৬ : প্রিয়নাথ সেনের মৃত্যু।
নভেম্বর ১৮ : নিউইয়র্কে আগমন। বক্তৃতার বিষয়—Nationalism ও Personality.
: ডিসেম্বর ৬ : নিউহ্যাভেন শহরে ইয়েল বিশ্ববিদ্যালয় পরিদর্শন ও অধ্যাপক Hopkins কর্তৃক সংস্কৃত ভাষায় অভিনন্দন পাঠ।
: একই বক্তৃতামালা পুনরাবৃত্তি করিতে করিতে ক্লান্ত হইয়া Pond Lyceum-এর কনট্র্যাক্ট বহু টাকা লোকসান দিয়া বাতিল করিলেন। প্রত্যাবর্তন পথে পিট্সবার্গে বক্তৃতা। ক্লেভল্যান্ডে শেক্স্পিয়র উদ্যানে বৃক্ষরোপণ। ইহাই কবিকৃত প্রথম বৃক্ষরোপণ। অতঃপর শিকাগো, ডেনভার হইয়া সানফ্রান্সিসকোতে।

[সমকালীন ঘটনা]

[ডিসেম্বরে : লখনউ-এ ৩২তম কংগ্রেস অধিবেশনে সভাপতি অম্বিকাচরণ মজুমদার। ১৯০৭ সুরাট কংগ্রেসের পর সর্বদলের মিলিত সভা। কংগ্রেস ও লিগের যৌথ সংবিধান রচনা এই প্রথম ও এই শেষ]
গ্রন্থ : *কাব্যগ্রন্থ (৮-১০), শান্তিনিকেতন উপদেশমালা (১৫-১৭), ফাল্গুনী, ঘরে-বাইরে, সঞ্চয়, পরিচয়, চতুরঙ্গ, গল্প সপ্তক, বলাকা, Fruit-gathering, Hungry Stones and other stories, Stray Birds.*

১৯১৭ (১৩২৩-২৪ ॥ ১৮৩৮-৩৯ শক) : বয়স ৫৬।
: জানুয়ারি : মার্কিন দেশ সফরের শেষ পাদে।
: জানুয়ারি ২১ : পিয়ার্সন ও মুকুলকে লইয়া জাপান-যাত্রা।

[জাপানে দ্বিতীয়বার]

: জাপানে কয়েক দিন। মিরা রিশার (মাদার) ও পল রিশারের সহিত জাপানে পরিচয়। পল রিশার-এর বইয়ের ভূমিকা লিখন।
: ফেব্রুয়ারির মাঝামাঝি জাপান ত্যাগ। পিয়ার্সন জাপানে রহিয়া গেলেন।
: মার্চ ১৭ : কলিকাতা প্রত্যাবর্তন।
: বিচিত্রার কর্মসূচি দেখিয়া কবি খুশি। তাঁহার ইচ্ছায় বিচিত্রা 'ক্লাবে' পরিণত করা হইল। নগরীর গুণীজনের মিলনস্থান হইল।
: সবুজপত্রে প্রমথ চৌধুরীর চলতি ভাষাকে সাহিত্যের ভাষা করিবার প্রচেষ্টার সমর্থন। *প্রথম চলতি ভাষায় গল্প* "পয়লা নম্বর"।
: মে : বিচিত্রা ক্লাবে জন্মোৎসব। শান্তিনিকেতনের বাহিরে ২৫ বৈশাখের জন্মোৎসব এই প্রথম। দার্জিলিঙে যাইবার সমস্ত ব্যবস্থা নাকচ করিয়া দারুণ গ্রীষ্মে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। অবশেষে হিমালয়ের তিনধরিয়ায় কয়েকদিন বাস করেন।

: জুলাই : সাধারণ ব্রাহ্মসমাজে কবিসংবর্ধনায় ব্রজেন্দ্রনাথ শীল কর্তৃক অভিনন্দন পাঠ।

: অগস্ট ৪ : মিসেস অ্যানি বেসান্টের অন্তরীণেব (জুন ১৬) বিরুদ্ধে রামমোহন লাইব্রেরিতে "কর্তার ইচ্ছায় কর্ম" প্রবন্ধ পাঠ। পুনরায় অ্যালফ্রেড থিয়েটারে ১১ অগস্ট। 'দেশ দেশ নন্দিত করি' গানটি এই সময়ে রচিত ও সভায় গীত হয়।

: অগস্ট ২০ : ভারতসচিব কর্তৃক ব্রিটিশ পার্লামেন্টে ভারতের ভাবী সংবিধানের আভাস দান। প্রথম মহাযুদ্ধের তিন বৎসর হইয়া গেল।

: সেপ্টেম্বর : ভারতের রাজনৈতিক কর্মীদের প্রতি গভর্নমেন্টের আচরণ সম্পর্কে জনৈক ইংরেজ বন্ধুকে পত্র (সেপ্টেম্বর ৭) লেখেন।

: আসন্ন কংগ্রেস অধিবেশনে অ্যানি বেসান্টকে সভানেত্রী করা লইয়া বঙ্গীয় অভ্যর্থনা সমিতির মধ্যে মতভেদ। যুবকগণ কবিকে সভাপতি করিয়া পৃথক অভ্যর্থনা সমিতি গঠন কবে। প্রবীণদল মিসেস বেসান্টকে সভানত্রী করিতে রাজি হইলে কবি অভ্যর্থনা সমিতির সভাপতির পদ ত্যাগ করেন।

: সেপ্টেম্বর ৫ : মুক্তি পাইয়া মিসেস বেসান্ট কবির সহিত সাক্ষাৎ করেন। বিচিত্রা ভবনে 'ডাকঘর' অভিনয়। কবি ঠাকুরদার ভূমিকায়। নেতারা উপস্থিত।

: সেপ্টেম্বর ২৭ : রামমোহন রায় স্মৃতিসভায় ভাষণ।

· সেপ্টেম্বর ২৮—অক্টোবরে ২ : বিহারে হিন্দু মুসলমান দাঙ্গা। কবির "ছোটো ও বড়ো" প্রবন্ধে এই সমস্যার আলোচনা।

: শান্তিনিকেতনে শিক্ষা কমিশনের (Sadler) সভাপতি মাইকেল স্যাডলারের সহিত শিক্ষার ভাষা সম্পর্কে আলোচনা।

: নভেম্বর ১০ : ভারতসচিব মি. মন্টেগুর ভারত আগমন।

: ডিসেম্বর ২১ : বিচিত্রা ভবনের জলসায় ভারতসচিব মি. মন্টেগু উপস্থিত।

: কংগ্রেসের ৩৩তম অধিবেশন কলিকাতায়। সভানেত্রী মিসেস অ্যানি বেসান্ট। প্রথম দিনে রবীন্দ্রনাথ India's Prayer পাঠ করেন।

: শান্তিনিকেতন প্রেস স্থাপন। আমেরিকার শহর হইতে উপহৃত একটি ট্রেডল মেশিন দিয়া সূত্রপাত।

**গ্রন্থ : *কর্তার ইচ্ছায় কর্ম* (পুস্তিকা), *Cycle of Spring, My Reminiscences, Sacrifice and other plays, Personality, Nationalism.***

**১৯১৮ (১৩২৪-২৫ ।। ১৮৩৯-৪০ শক) : বয়স ৫৭।**

: জানুয়ারি : কবি শান্তিনিকেতনে। গান্ধীজিকে হিন্দিভাষা সম্বন্ধে পত্র। "Hindi is the only possible national language for inter-provincial intercourse in India." কিন্তু জোর করিয়া প্রচলিত করার সমর্থন করেন নাই।

: ফেব্রুয়ারি : 'অচলায়তন' ভাঙিয়া 'গুরু' রচনা।

: এপ্রিল : শান্তিনিকেতন হইতে কলিকাতায় আসিয়া 'ছন্দ' সম্বন্ধে প্রবন্ধ পাঠ। অ্যান্‌ড্রুজ ফিজি হইতে অস্ট্রেলিয়া হইয়া ফিরিয়াছেন—কবিকে সিডনি বিশ্ববিদ্যালয় হইতে আমন্ত্রণ জানাইয়াছিলেন। কিন্তু কবির শেষ পর্যন্ত যাওয়া হইল না।

: মে ৬ : বিচিত্রায় কবির জন্মোৎসব।

: মে ১২ : পিয়ার্সনকে চীনে গ্রেপ্তার করিয়া ব্রিটিশ পুলিস ইংল্যান্ডে প্রেরণ করে।

: মে ১৩ : জ্যেষ্ঠা কন্যা বেলার মৃত্যু।

: মে ২৮ : শান্তিনিকেতনে ফিরিয়া প্রায় ৪ মাস সেখানে থাকেন। বিদ্যালয়ে শিক্ষকতা করিতেছেন ও বালিকা রাণুকে পত্র লিখিতেছেন (ভানুসিংহের পত্রাবলী)।

: জুলাই : বেঙ্গল কো-অপারেটিভ অর্গানিজেশন সোসাইটি হইতে প্রকাশিত 'ভাণ্ডার' পত্রিকার জন্য সমবায়নীতি সম্বন্ধে প্রবন্ধ—"আমাদের দেশকে দারিদ্র্য হইতে বাঁচাইবার একমাত্র উপায়।"

: জুলাই ১৫ : রাওলাট কমিটির রিপোর্ট প্রকাশ।

: অক্টোবর ৮ : কলিকাতার বাড়িতে আহূত গুজরাটিদের এক সভায় কবি শান্তিনিকেতন বিদ্যালয়কে আন্তর-প্রাদেশিক সংস্কৃতি চর্চার কেন্দ্ররূপে গড়িবার সংকল্প ব্যাখ্যা করেন। বিশ্বভারতী ভাবনার উদয়। তু° ১৯১৬ অক্টোবর ২৮, শিকাগো হইতে রথীন্দ্রনাথকে এক পত্রে লেখেন—শান্তিনিকেতনে "সর্বজাতিক মনুষ্যত্ব চর্চার কেন্দ্র স্থাপন করতে হবে।"

[প্রথম দক্ষিণ ভারত যাত্রা]

: অক্টোবর ১২ : মাদ্রাজ যাত্রা, ট্রেন বিগড়াইয়া যাওয়াতে পিঠাপুরমের রাজার আতিথ্য গ্রহণ ; সেখানে দক্ষিণী বীণের সহিত প্রথম পরিচয়।

: অক্টোবর ২০—শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। 'অনুবাদচর্চা' সম্পাদন করিতেছেন।

: ডিসেম্বর ১৯ : পাটেল-এর আন্তরবর্ণ বিবাহ বিল সমর্থন করিয়া খোলা পত্র প্রেরণ।

: ডিসেম্বর : ৭ই পৌষ উৎসব। ২৩-এ (৮ই পৌষ) বিশ্বভারতী গৃহের ভিত্তিস্থাপন মাঙ্গলিক অনুষ্ঠানদ্বারা নিষ্পন্ন।

: দিল্লিতে ৩৪তম কংগ্রেস, সভাপতি মদনমোহন মালব্য।

**গ্রন্থ : *গুরু, পলাতকা, Lover's gift and crossing ; Mashi and other stories ; Stories from Tagore ; Parrot's Training.***

১৯১৯ (১৩২৫-২৬॥ ১৮৪০-৪১ শক) : বয়স ৫৮।

[দ্বিতীয়বার দক্ষিণ ভারত সফর]

: জানুয়ারি ৫ : বঙ্গলুর-মহীশূর নাট্যনিকেতনের আমন্ত্রণে সুরেন্দ্রনাথ করকে লইয়া দক্ষিণ ভারত যাত্রা।

: জানুয়ারি ১২ : বঙ্গলুর চারুশিল্পের উৎসব উদ্বোধন ; 'The message of the Forest' পাঠ। পর পর দুইদিন জনসভায় ও ছাত্রসমাজে ভাষণ দান।

: মহীশূর নগরীতে নবনির্মিত বিশ্ববিদ্যালয় পরিদর্শন।

: জানুয়ারি ২১ : ফেব্রুয়ারি ৫ : উটি শৈলনগরে বাস। এখানে অ্যানড্রুজ আসিয়া যুক্ত হইলেন।

: ফেব্রুয়ারি ৬ : মার্চ ৮ : সফর তালিকা—কোয়াম্বাতুর, পালঘাট, সালেম, তিরুচিরপল্লী, কুম্ভকোনম, তাঞ্জোর, মাদুরা, মদনপল্লী ও পুনরায় বঙ্গলুর। মহীশূর মিথিক সোসাইটিতে ভাষণ।

: পাটেলের আন্তর বিবাহ বিল সমর্থনের জন্য মাদ্রাজে বর্ণহিন্দুদের কবির বিরুদ্ধে প্রতিকূলতা।

: মার্চ ১০-১২ : আদেরে মিসেস বেসান্ট প্রতিষ্ঠিত ন্যাশনাল ইউনিভার্সিটির চ্যান্সেলাররূপে রবীন্দ্রনাথের ৩টি ভাষণদান। The Centre of India Culture প্রবন্ধে বিশ্বভারতীয় নির্গলিত আদর্শ ব্যাখ্যাত।

[মার্চ : রাওলাট বিল-এর সুপারিশ মতে ফৌজদারি আইন সংশোধন ও পাশ]

: মার্চ ১৬ : কলিকাতায় কবির প্রত্যাবর্তন।

: মার্চ ১৭ : এম্পায়ার থিয়েটারে ইংরেজি বক্তৃতা The Centre of Indian culture. কলিকাতায় টিকিট করিয়া প্রথম ও ইংরেজিতে প্রদত্ত প্রথম বক্তৃতা।

: শান্তিনিকেতনে ফিরিয়া কবি দেহলিতে আছেন। রামানন্দ চট্টোপাধ্যায় সপরিবারে আশ্রমে। চৈত্র মাসের শেষ সপ্তাহে কয়েকদিনের জন্য কবির কাশী সফর ও ফিরিয়া বর্ষশেষ ও নববর্ষের (১৩২৬) দিনে মন্দিরে উপাসনা করেন।

: এপ্রিল (১৩২৬ বৈশাখ) হইতে 'শান্তিনিকেতন' পত্রিকা প্রকাশ। 'লিপিকা'র গদ্য কথিকাগুলি লিখিতেছেন।

[রাওলাট বিলের প্রতিবাদে গান্ধীজির আন্দোলনের সূত্রপাত]

: এপ্রিল ১২ : অহিংসক অসহযোগে আন্দোলনের বিপদ কোথায় তদ্‌বিষয়ে গান্ধীজিকে খোলা চিঠি প্রেরণ।

[এপ্রিল ১৩ (নববর্ষ) : অমৃতসরে জালিয়ানওয়ালাবাগের হত্যাকাণ্ড ঘটে। সংবাদ সরবরাহের উপর সরকারের লৌহকপাট ভেদ করিয়াও সংবাদ আসে।]

: কবি 'বাতায়নিকের পত্র'ধারা লিখিতেছেন।

: পঞ্জাবের অত্যাচার কাহিনি সম্বন্ধে জনশ্রুতি তদারককল্পে অ্যানড্রুজের দিল্লি যাত্রা। কিন্তু পঞ্জাব প্রবেশের অনুমতি পান নাই। ফিরিয়া কবিকে ব্রিটিশ

পাশবিকতার কাহিনি জ্ঞাপন করেন।

: মে ২৮ : কবি কলিকাতা যান ও পরদিন প্রাতে রামানন্দবাবুর সহিত তাঁহার গৃহে আলোচনা করিতে দেখা যায়।

: মে ৩০ : পঞ্জাবের অনাচারের প্রতিবাদে 'স্যার' উপাধি ত্যাগ করিয়া বড়লাট চেমসফোর্ডকে খোলা চিঠি প্রেরণ।

: জুন ২ : দৈনিক পত্রসমূহে 'স্যার' উপাধিত্যাগের সংবাদ প্রকাশ।

: [শান্তিনিকেতনে প্রথম বিজলিবাতির ব্যবস্থা। কুষ্ঠিয়ার ব্যবসায়ের ধ্বংসাবশেষ ইঞ্জিন আনাইয়া কাজ আরম্ভ হয়।]

: জুন ১৭ : কবির শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: জুন ২৬ : রোমাঁ রোলাঁর অনুরোধে স্বাধীনতাকামীসংঘের ঘোষণাপত্রে স্বাক্ষরদান (Le declaration pour I'independence de I'espirit)

: জুলাই ৩ : বিশ্বভারতী শিক্ষণ বিভাগ উন্মোচন, বিধুশেখর ভট্টাচার্য অধ্যক্ষ। কবি স্বয়ং ক্লাস লন।

: শরৎকালের ছুটির পূর্বে 'শারদোৎসব' অভিনয়ে সন্ন্যাসীর ভূমিকা গ্রহণ।

: অক্টোবর ১১-৩১ : শিলং পাহাড়ে তিন সপ্তাহ।

: অক্টোবর ৩১-নভেম্বর ৩ : গৌহাটিতে ৩ দিন।

: নভেম্বর ৫ : লামডিং-এর পথে ঘুরিয়া সিলেট শহরে বিপুল সমাদর।

: নভেম্বর ১০ : আগরতলায়।

: কলিকাতা হইয়া শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও উত্তরায়ণের নবনির্মিত পর্ণকুটীরে বাস।

: কলাভবন ও সংগীতভবনের অঙ্কুরোদ্‌গম।

: ডিসেম্বর : পৌষ উৎসবে ভাষণ—"হয় নবজীবনের দীক্ষা নিতে হবে, নয় বারে বারে মৃত্যু এসে সমস্ত লোপ করে দেবে ; এর মাঝখানে কোনো রফা নিষ্পত্তির কথা চলবে না।"

[সমকালীন ঘটনা]

[রাওলাট বিল পাশ, মার্চ ১৯১৯।

: পঞ্জাব হাঙ্গামার কংগ্রেসি তদন্ত রিপোর্ট মার্চ ২৫ ও সরকারি তদন্ত রিপোর্ট মে ২৮ প্রকাশিত হয়। কংগ্রেস কমিটিতে অ্যানড্রুজ্ ও গুরুদয়াল মল্লিক সহায়তা করেন।

: কংগ্রেস ৩৫তম অধিবেশন অমৃতসরে, সভাপতি মতিলাল নেহেরু]

**গ্রন্থ : *জাপানযাত্রী, The Centre of Indian Culture, The Home and the World.***

**১৯২০ (১৩২৬-২৭॥ ১৮৪১-৪২ শক) : বয়স ৫৯।**

: জানুয়ারি : শান্তিনিকেতনে বিশ্বভারতী সংগঠনে ব্যস্ত।

: মার্চ ২৯-মে ৩ : পশ্চিমভারত সফর।

: অ্যান্‌ড্রুজ, ক্ষিতিমোহন সেন, সন্তোষচন্দ্র ও তরুণ ছাত্র প্রমথনাথ বিশীকে লইয়া গুজরাট সাহিত্য সম্মেলনে সভাপতিত্ব করিবার জন্য গমন।

: এপ্রিল ২ : আমেদাবাকে অম্বালাল সারাভাইদের অতিথি। গুজরাটি সাহিত্য সম্মেলনে সভাপতির ভাষণ দান। সাবরমতী আশ্রমে গান্ধীজির আতিথ্যগ্রহণ ও রাত্রিযাপন।

: ভাবনগর, লিমডি, নাডিয়াড ভ্রমণ করিয়া ১০ই এপ্রিল বোম্বাই আগমন।

: এপ্রিল ১১ : অক্ষয় চৌধুরীর স্ত্রী শরৎকুমারীর (লাহোরানীর) মৃত্যু।

: এপ্রিল ১৩ : বোম্বাইয়ে জালিয়ানওলাবাগ-বার্ষিকী উপলক্ষে কংগ্রেস সেবক আলি জিন্নার অনুরোধে ভাষণ লিখিয়া পাঠান।

: বরোদার রাজঅতিথি। হাইকোর্ট গৃহে কবিসংবর্ধনা। একদিন অন্ত্যজদের সভায় উপস্থিত হন। সুরাটে ২দিন।

: মে ৩ : বোম্বাই হইতে কলিকাতা প্রত্যাবর্তন। মাসাধিককাল কবি সর্বত্র বিশ্বভারতীয় কথা প্রচার করেন।

: মে ৮ : কলিকাতায় কবির ৫৯ জন্মোৎসবের পর পুনরায় বিদেশ যাত্রার আয়োজন।

[পঞ্চমবার বিদেশে বা চতুর্থবাব ইউবোপে
১৩মে ১৯২০ : ১৬ জুলাই ১৯২১]

: মে ১১ : রথীন্দ্রনাথ ও প্রতিমাদেবীকে লইয়া কলিকাতা ত্যাগ।

: মে ১৫ : বোম্বাই হইতে স্টিমারে ইউরোপ যাত্রা। জাহাজে শান্তিনিকেতন উপদেশমালার কিছু কিছু তর্জমা করেন ; সহযাত্রী মহামান্য আগা খাঁর সহিত হাফিজ ও সুফি ধর্ম লইয়া আলোচনা করিয়া আনন্দ লাভ।

: জুন ৫ : ইংল্যান্ডের প্লিমাউথ বন্দরে অবতরণ ও চারি বৎসর পরে পিয়ার্সনের সহিত ঘাটে সাক্ষাৎ।

: লন্ডন, অক্সফোর্ড, কেমব্রিজে পুরাতন ইংরেজ বন্ধুদের সহিত পুনর্মিলন। কিন্তু সকলেই কবির 'স্যার' উপাধিত্যাগের জন্য তাঁহাকে আন্তরিকতার সহিত সমাদর করিতে পারিতেছেন না। নূতন পরিচিতদের মধ্যে গিলবার্ট মারে ও লরেন্স বিনিয়ন উল্লেখযোগ্য।

: লন্ডনের শহরতলিতে তৎকালীন হঠাৎ জনপ্রিয় নাটক 'বেগার্স অপেরা' দেখিতে যান ও অভিনয়ের রুচিহীনতার জন্য উঠিয়া আসেন।

: জুলাই : মি. লেনার্ড-এর নিমন্ত্রণে ব্রিস্টলে কয়দিন। জুলাই ৯ : রামমোহন রায়ের সমাধিতে মালাদান। লন্ডনে আইরিশ নেতা হোরেস প্ল্যাংকেট ও আইরিশ কবি জর্জ রাসেলের সহিত পরিচয়। ক্যাকসটন হলে **Union of East and West Society**-র আয়োজিত সংবর্ধনা সভা। মিস টাব্‌স্‌ পাশ্চাত্য সুরে কবির গান গাহেন। বিনিয়ন রচিত একটি কবিতা সিবিল থর্নডাইক পাঠ করেন।

: জুলাই : ব্রিটিশ পার্লামেন্টে জালিনবালাবাগের হত্যাকাণ্ডের আলোচনা দেখিয়া কবি ক্ষুদ্ধচিত্তে ইংল্যান্ড ত্যাগ করিলেন।

: অগস্ট ৬ : ফ্রান্সের প্যারিসে উপস্থিত হইলেন।

: অগস্ট ৮ : আলবার্ট কান্ নামে ধনী ইহুদির Autour de monde-এ আতিথ্য লাভ। Le Brur, S. Levy, H. Bergson প্রমুখ মনীষীদের সহিত পরিচয় ও আলোচনা। কঁতেস দ্য নোয়াই (Noailles)-এর সহিত আলাপ। উত্তর ফরাসি রণক্ষেত্র পরিদর্শন করিয়া কবির ক্ষুদ্ধ মনোভাব।

: প্যারিসে 'ফাউস্ট' অভিনয় দর্শন।

[সেপ্টেম্বর মাসে কলিকাতার বিশেষ কংগ্রেসের পর গান্ধীজি, জহরলাল প্রভৃতি বহু কর্মীর শান্তিনিকেতনে আগমন।]

: সেপ্টেম্বর ১৯ : নেদারল্যান্ডসে। আমস্টারডাম, রটারডাম দি হেগ, লাইডেন, ইউট্রেক্ট্-এ বক্তৃতা। হুইজান নামক স্থানে ভ্যান ইগেনদের গৃহে পক্ষকাল বাস।

: বেলজিয়ামের রাজধানী ব্রুসেল্স্-এ বক্তৃতা।

: ব্রুসেল্স্ হইতে প্যারিস ও তথা হইতে অক্টোবর ১৩ : লন্ডনে। সেই সময়ে পুত্রবধূ অসুস্থ অবস্থায় লন্ডনে আছেন।

: আমেরিকা যাত্রা ; সঙ্গে পিয়ার্সন ও কেদারনাথ দাশগুপ্ত।

[তৃতীয়বার আমেরিকায়—২৮ অক্টোবর ১৯২০—১৯ মার্চ ১৯২১]

: অক্টোবর ২৯ : নিউইয়র্কে অবতরণ। Hotel Algonquin-এ বাস। কোথাও কোনো আহ্বান নাই।

: নভেম্বর ১০ : ব্রুকলিনে বক্তৃতা 'The meeting of the East and the West'.

: নভেম্বর ১২ : ফিলাডেলফিয়ায় Bryn Mawr মহিলা কলেজে বক্তৃতা।

: নভেম্বর ১৬, ২১ : আমেরিকান লিগ অফ পোলিটিক্যাল এডুকেশনে ভাষণ দান।

: নভেম্বর ২০ : রথীন্দ্রনাথ ও প্রতিমাদেবী ইউরোপ হইতে নিউইয়র্কে আসিলেন।

: নভেম্বর ২২ : প্রিনস্টন শহরে মি. হার্বার্ট গিবনস্-এর অতিথি।

: ডিসেম্বর : Society of Art and Science হইতে কবি-সংবর্ধনা। বর্ষশেষে শহরতলিতে বাস।

[সমকালীন ঘটনা]

[ভারতে অসহযোগ আন্দোলন। শান্তিনিকেতনকে রাজনীতির ধূলিঝঞ্ঝা হইতে দূরে রাখিবার জন্য অ্যান্ড্রুজকে পত্রধারা।

: নাগপুর কংগ্রেসের ৩৬তম অধিবেশনে সভাপতি বিজয়রাঘবাচার্য।

: কলিকাতা কংগ্রেসের বিশেষ অধিবেশনে (সেপ্টেম্বর ৪) সভাপতি লালা লাজপত রায়]

গ্রন্থ : *অরূপরতন, পয়লা নম্বর।*

১৯২১–(১৩২৭-২৮॥ ১৮৪২-৪৩ শক) : বয়স ৬০।

: জানুয়ারি ২ : নিউইয়র্কে কমিউনিটি ফোরামের উদ্যোগে সভায় ভাষণ দান।

: জানুয়ারি ৪ : হেলেন কেলারের সহিত সাক্ষাৎ।

: জানুয়ারি ১১ : মহিলা কলেজে ভাষণ।

: জানুয়ারি ২৫ : হার্ভার্ড বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা।

: অতিথিবৎসল মিসেস মুডির গৃহে লেনার্ড এল্‌ম্‌হার্স্টের সহিত প্রথম পরিচয়।

: পোএট্রি সোসাইটিতে বিদায় সভার ভাষণে কবির অন্তরের হতাশ্বাস ও ক্ষোভ প্রকাশ হইয়া পড়ে। কবির আন্তর্জাতিক বিদ্যালয়ের কথায় সকলেরই ঔদাসীন্য।

: ফেব্রুয়ারি ১ : নিউইয়র্ক হইতে শিকাগো। পনেরো দিন টেক্সস স্টেটে বক্তৃতা সফর চলে।

: মার্চ ১৯ : নিউইয়র্ক হইতে ইংল্যান্ড যাত্রা।

: মার্চ ২৪ : ইংল্যান্ডে প্রত্যাবর্তন।

: এপ্রিল ৮ : ভারতীয় ছাত্রসভায় 'পূর্ব ও পশ্চিমের মিলন' বিষয়ে প্রবন্ধ পাঠ। কোথাও আহ্বান নাই, আন্তরিকতা নাই। 'স্যার' উপাধি ত্যাগের প্রতিক্রিয়ায় ইংরেজ ও মার্কিনিদের কবির প্রতি এইরূপ উদাসীন মনোভাব।

: এপ্রিল ১৬ : বিমানযোগে প্যারিস আগমন। আকাশবিহারের প্রথম অভিজ্ঞতা। রোমাঁ রোলাঁ ও প্যাট্রিক গেডিসের সহিত সাক্ষাৎ।

: ম্যুজে গিমে-তে (Gimmet) *Folk Religion of India* বিষয়ে ভাষণ।

: এপ্রিল ২৫ · *The Public Spirit of India* বিষয়ে ভাষণ। শ্রীধর রানা নামে প্যারিস-নিবাসী ভারতীয় বণিক কর্তৃক বিশ্বভারতীকে তাঁহার মূল্যবান গ্রন্থাগার দান। Les ami d'orient বা প্রাচ্যের বন্ধু সমিতি অর্থ সংগ্রহ করেন। কালিদাস নাগের সহায়তায় মূল্যবান দুষ্প্রাপ্য গ্রন্থ ও পত্রিকা সংগ্রহ।

: Wagner-এর *Valkyre* গীতিনাট্যের অভিনয় দর্শন।

: এপ্রিল ২৭ : স্ট্রাসবুর্গে গমন। নূতন ফরাসি বিশ্ববিদ্যালয়ে লেভি সাহেব অধ্যাপক নিযুক্ত হইয়া আসিয়াছেন। কবির ভাষণ প্রদত্ত ও সংবর্ধনা হইল।

: এপ্রিল ৩০ : সুইস দেশে। জেনিভার রুশো ইনস্টিটিউটে ভাষণ।

: মে ৬ : জেনিভাতে জন্মদিন। লুসার্ন-এ আসিয়া সংবাদ পাইলেন, জার্মান পণ্ডিত ও প্রকাশকদের প্রচেষ্টায় বিশ্বভারতীর জন্য বিরাট গ্রন্থসংগ্রহ তাঁহার জন্মদিনে উপহৃত হইয়াছে।

: জার্মানিতে : ডার্মস্টার্ট হইয়া হামবুর্গে (মে ১৩-২০)।

: মে ২০ : হামবুর্গে ভাষণ। ইহাই জার্মানিতে কবির প্রথম ভাষণ।

: মে ২১ : ডেনমার্কে। মে ২৩ : কোপেনহেগেনের বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা।

কবির সম্মানার্থে ছাত্রগণ কর্তৃক রাত্রে মশাল লইয়া শোভাযাত্রা ও জাতীয় সংগীত গান।

: মে ২৪ : সুইডেনে। সুইডিশ অ্যাকাডেমিতে কবিসংবর্ধনা ও কবির ভাষণ।

: স্টকহোম বাসকালে লোক-সংগীত ও লোক-নৃত্য দর্শন। একদিন 'ডাকঘর' অভিনয় দেখিতে যান। Upsalaতে ক্যাথিড্রেলে কবির বক্তৃতা। সুইডেনের রাজা, লিগ অব নেশন্‌সের সভাপতি ব্রান্টিং, পর্যটক সোয়েন হেডিং প্রভৃতির সহিত মোলাকাত।

: মে ২৯ : জার্মানিতে। বার্লিনে হুগো স্টিনেসের অতিথি।

: জুন ২৩ : বার্লিন বিশ্ববিদ্যালয়ে শ্রোতার ভিড়ের জন্য পর পর দুইদিন বক্তৃতা হয়। কবির কণ্ঠ রেকর্ড করা হয়।

: জুন ৫ : মিউনিকে। টমাস মান প্রভৃতি মনীষীদের সহিত সাক্ষাৎ।

: জুন ৭ : মিউনিক বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা উপলক্ষে প্রাপ্ত অর্থ স্থানীয় ক্ষুধাপীড়িত শিশুদের জন্য প্রদত্ত।

: জুন ৯-১৪ : Hesse-এর গ্রান্ড ডিউকের আমন্ত্রণে ডার্মস্টার্টে বাস। সেখানে কাউন্ট কাইসারলিং-এর প্রজ্ঞায়তনে (Schule der Weisheit) ভাষণ দান।

: জুন ১২ : তথাকার মুক্ত প্রাঙ্গণে একটি উৎসবে যোগদান। বহুশত কণ্ঠে গীত শ্রবণ। জুন ১৩ : ফ্রাংকফুর্ট গমন ও বিশ্ববিদ্যালয়ে বাংলার বাউল সম্বন্ধে ভাষণ দান। জুন ১৪ : ডার্মস্টার্টে শ্রমিকদের ক্লাবে গমন ও কথোপকথন।

: ভিয়েনায় ২ দিন বক্তৃতা করিয়া প্রাগ-এ কয়েকদিন বাস। Winternitz ও Lesney-র সহিত পরিচয়।

জুন : প্রাগ হইতে স্টুটগার্ট ও প্যারিস।

: জুলাই ১ : ফ্রান্স ত্যাগ করিয়া ভারতাভিমুখে যাত্রা।

: জুলাই ১৬ : ভারতে প্রত্যাবর্তন। বোম্বাই হইতে সরাসরি বোলপুরে। অসহযোগ আন্দোলনের নঙাত্মক দিককে সমর্থন না করিয়া যে পত্রধারা অ্যানড্রুজকে লেখেন ও 'মডার্ন রিভিউ' পত্রিকায় যাহা প্রকাশিত হয়, তজ্জন্য দেশে সমালোচনা ও বিরোধিতা।

: অগস্ট ১৫ : কলিকাতায় 'শিক্ষার মিলন' প্রবন্ধ পাঠ, গান্ধীজির অসহযোগ নীতির সমালোচনা।

: অগস্ট ২১ : সংগীত সংঘের জলসায় উপস্থিতি। ২৯-এ "সত্যের আহ্বান" প্রবন্ধে নিজস্ব কথা স্পষ্ট করিয়া কথন। 'Young India' পত্রিকায় গান্ধীজি 'The great sentinel' লিখিয়া কবির জবাব দেন।

: সেপ্টেম্বর ২-৩ : জোড়াসাঁকো ভবনে শান্তিনিকেতনের ছাত্রছাত্রীগণ কর্তৃক কবির পরিচালনায় 'বর্ষামঙ্গল' উৎসব। বাংলাদেশে কবির গানের প্রথম পাবলিক জলসা ও বর্ষা উৎসব পালন।

: সেপ্টেম্বর ৪ : বঙ্গীয় সাহিত্য পরিষদে কবির ৬০তম বর্ষ উদ্‌যাপন উপলক্ষে

সংবর্ধনা।...শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: সেপ্টেম্বর ২৬ : পিয়ার্সন ৫ বৎসর পরে আশ্রমে ফিরিলেন ও পর দিন এল্‌ম্‌হার্স্ট আসিলেন শ্রীনিকেতনের কর্মভার গ্রহণের জন্য।

: শরৎকালে : 'শিশু ভোলানাথ'-এর কবিতা লিখিতেছেন।

: নভেম্বর ১০ : অধ্যাপক লেভি সস্ত্রীক আসিলেন : বিশ্বভারতীর প্রথম ভিজিটিং প্রফেসর। ইনি বিশ্বভারতীতে চীনা ও তিব্বতি ভাষা ও বৌদ্ধধর্ম চর্চার সূত্রপাত করিলেন। রবীন্দ্রনাথ 'বলাকা' কাব্যের ক্লাস লইতেছেন।

: ডিসেম্বর ২২ : পৌষ উৎসবে যথারীতি ভাষণ। পরদিন ৮ পৌষ বিশ্বভারতীর উদ্‌বোধন : সভাপতি ব্রজেন্দ্রনাথ শীল। এইবার পাবলিকের হস্তে বিশ্বভারতী-শান্তিনিকেতনের ভার অর্পিত হইল।

: ডিসেম্বর ২৮ : শান্তিনিকেতন হইতে কলিকাতা হইয়া শিলাইদহে গমন।

[সমকালীন ঘটনা]

[অসহযোগ আন্দোলনের পর্ব। আসাম-বেঙ্গল রেলওয়ে ধর্মঘট ; খিলাফত আন্দোলন। মোপলা বিদ্রোহ। করাচিতে খিলাফত সম্মেলন। বরদৌলি সত্যাগ্রহ পরিকল্পনা। প্রিন্স অব ওয়েল্‌সের (পরে ৬ষ্ঠ জর্জ) ভারত সফর। ৩৭তম কংগ্রেস আহমদাবাদে। সভাপতি হাকিম আজমল খাঁ]

গ্রন্থ : *ঋণশোধ, Greater India, The Wreck, Poems from Tagore, Glimpses of Bengal, The Fugitive, Thought Relics.*

১৯২২ (১৩২৮-২৯॥ ১৮৪৩-৪৪ শক) : বয়স ৬১।

জানুয়ারি ৫ : শিলাইদহ হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন করিয়া 'মুক্তধারা' নাটক রচনা শেষ করেন (১৪ই)।

: ফেব্রুয়ারি ১ : অসহযোগ আন্দোলনের মধ্যে ক্রমশ হিংসাবৃত্তির প্রসার সম্পর্কে কবির আশঙ্কা ও সতর্কবাণীপূর্ণ পত্ররচনা 'বেঙ্গলি' দৈনিকে (৪ঠা) প্রকাশিত।

: ফেব্রুয়ারি ৩ : চৌরিচৌরা হত্যাকাণ্ড; দেশীয় নিরীহ চৌকিদার ও কনস্টেবল, জনতার হাতে নির্মমভাবে নিহত হওয়ায় কবির আশঙ্কার সত্যতা প্রমাণিত।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতন Rural Reconstruction বা পল্লী সংগঠন প্রতিষ্ঠানের উদ্‌বোধন ; প্রথম পরিচালক এল. কে. এল্‌ম্‌হার্স্ট প্রতিষ্ঠানের ব্যয় বাবদ অর্থ আসিল আমেরিকা হইতে।

: ফেব্রুয়ারি ১৭ : মোলিয়ারের ত্রিশত বার্ষিকী উৎসবে শান্তিনিকেতনে কবির ভাষণ।

[মার্চ ১০ : গান্ধীজির ছয় বৎসরের জন্য কারাদণ্ড।]

কবি কলিকাতায় ও পরে শিলাইদহে। নূতন গান লেখা চলিতেছে।

: এপ্রিল : শান্তিনিকেতনে ফিরিয়া বর্ষশেষ ও নববর্ষে মন্দিরে উপাসনা।

গ্রীষ্মকালে সেখানেই থাকিলেন।

: মে ২৬ : বিশ্বভারতী সোসাইটি রেজিস্টার্ড হইল।

: জুলাই : বিদ্যালয় খোলার পর ৮ই শেলির মৃত্যুশতবার্ষিকীতে ভাষণ দান।

: জুলাই ৯ : কলিকাতায় গমন ও কবি সত্যেন্দ্রনাথ দত্তের স্মৃতিসভায় কবির নিজ কবিতা পাঠ।

: জুলাই ২৮ : কলিকাতায় বিশ্বভারতী সম্মিলনী প্রতিষ্ঠা ও সেইদিন এল্‌ম্‌হার্স্টের ভাষণ 'The robbery of soil' পাঠ। কবির মন্তব্য।

: বিদ্যাসাগরের স্মৃতি-সভায় কবি ভাষণ দেন কলিকাতায়।

: অগস্ট ৭ (২২শে শ্রাবণ) : পূর্ণিমার দিন শান্তিনিকেতনে বর্ষামঙ্গল অনুষ্ঠান।

: অগস্ট ৮ : লেভি সাহেবদের আশ্রয় ত্যাগ। কবি পুনরায় কলিকাতায়। ১০ই বিশ্বভারতীর সংবিধান রচনার সভা।

: অগস্ট ১২ : লেভির বিদায়-সভা ও রামমোহন হলে বর্ষামঙ্গলের জলসা।

: অগস্ট ১৬-১৭ : বর্ষামঙ্গল উৎসব : কলিকাতার সাধারণ রঙ্গমঞ্চে ছাত্রছাত্রীদের প্রথম জলসা।

: অগস্ট ২১ : প্রেসিডেন্সি কলেজে ছাত্র সম্মেলনে কবির ভাষণ। অগস্টের শেষ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। শারদোৎসবের মহড়া দিতেছেন, ভানুসিংহের পত্রাবলী লিখিতেছেন। পুনরায় কলিকাতায়।

: সেপ্টেম্বর ১৭-১৮ : কলিকাতার রঙ্গমঞ্চে শারদোৎসব অভিনয়; রবীন্দ্রনাথ সন্ন্যাসীর ভূমিকায়। ১৮ই শান্তিনিকেতনে দ্বিপেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু (বয়স ৬০)।

[পশ্চিম ও দক্ষিণ ভাবত সফব]

: সেপ্টেম্বর ২০ : বোম্বাই-এর পথে পুনাযাত্রা। ২৪-এ পুনায় বক্তৃতা। সার্বজনিক সভায় টিলকের স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন। অ্যান্‌ড্রুজের সহিত দক্ষিণ ভারত সফর।

: সেপ্টেম্বর ২৭-২৮ : বঙ্গলুরে। মহীশূর বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ব্রজেন্দ্রনাথ শীলের অতিথি দুইদিনের জন্য। বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা।

: সেপ্টেম্বর ২৯-৩০ : মাদ্রাজে রামস্বামী আয়ারের অতিথি। গোখলে হলে বক্তৃতা।

: অক্টোবর ১-৩ : কোয়াম্বাতুর ভ্যারাইটি হলে বক্তৃতা পর পর ২ দিন। বণিকসংঘ কর্তৃক অর্থদান।

: অক্টোবর ৩ : বৈহমনপালায়ম গ্রামে ব্রাহ্মসমাজভুক্ত লোকদের দেখিতে যান।

: শরীর ক্লান্ত, মঙ্গলুরে সপ্তাহকাল বাসল্‌ মিশনারিদের নিকট বিশ্রাম।

[প্রথমবার সিংহলে একমাস]

: অক্টোবর ১১ : মঙ্গলুর হইতে অ্যান্‌ড্রুজকে লইয়া সিংহল যাত্রা। কলম্বোতে ডি সিলভার অতিথি। ট্রেনিং কলেজে ভাষণ। ১৩ই Y. M. C. A. হলে বক্তৃতা।

১৪, ১৫ই বক্তৃতা ও ভাষণ পাঠ।

: অক্টোবর ১৫ : গ্যালেতে অলকট হলে ভাষণ। ১৬ই মহিন্দ কলেজ পরিদর্শন। নুবারা এলিয়ায় এক সপ্তাহ বিশ্রাম।

[বিশ্বভারতীর ২য় অভ্যাগত অধ্যাপক Mr. Winternitz ও চেক অধ্যাপক লেসনি আশ্রমে আসিলেন।]

: নভেম্বর ৯ : সিংহল হইতে কেরল দেশের তিরুবন্দরম নগরে আগমন। কুইলন যাইবার পথে বরকালে থিয়া জাতির গুরু নারায়ণ স্বামীর সহিত সাক্ষাৎ।

: কুইলন, এরনাকুলম, আলেপ্প, কোচিন, আলওয়ে ও তাতাপুরম হইয়া ১৯-এ মাদ্রাজ আগমন।

: নভেম্বর ২৩ : বোম্বাই প্রত্যাবর্তন ও এক সপ্তাহ যাপন। বোম্বাইতে ইন্ডো-ইরানিয়ানদের সম্বন্ধে ভাষণ। বিশ্বভারতীতে পারসিক সংস্কৃতি চর্চার আয়োজন চেষ্টা। অর্থ সংগ্রহ।

: ডিসেম্বর : আহমদাবাদে অম্বালাল সারাভাই-এর আতিথ্য গ্রহণ।

: ডিসেম্বর ৪ : সাবরমতী আশ্রমে গমন ও ভাষণ। গান্ধীজি এখন কারাগারে। তিনমাস সফর অন্তে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: পৌষ উৎসবে ও খ্রিস্টোৎসবে কবির ভাষণ দান। বিশ্বভারতীর প্রথম সাংবৎসরিক উৎসব।

[বিদেশি অধ্যাপক ও কর্মীগণ : S. Levi ও Madame Levi ; M. Winternitz ; V. Lesney ; Stella Kramrisch ; Shlomit Flaum; F. Benoit ; M. Collins ; L. Pogdanov ; Arthur Geddes ; Stanley Jones ; L. K. Elmhirst ; Miss Gretchen Green ; C. F. Andrews; W. W. Pearson.

[ঘটনা : ৩৮তম কংগ্রেস গয়ায় অধিবেশন, সভাপতি চিত্তরঞ্জন দাশ]

গ্রন্থ : *লিপিকা, মুক্তধারা, শিশু ভোলানাথ, Creative Unity.*

১৯২৩ (১৩২৯-৩০॥ ১৮৪৪-৪৫ শক) : বয়স ৬২।

: জানুয়ারি : শান্তিনিকেতনে অবনীন্দ্রনাথ ঠাকুর ; রবীন্দ্রনাথ কর্তৃক অভ্যর্থনা।

: জানুয়ারি ৯ : সত্যেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু।

: বাংলার লাট লর্ড লিটন আশ্রম পরিদর্শন করিতে আসিলে অসহযোগী অধ্যাপকরা সংবর্ধনা সভায় উপস্থিত হন নাই।

: ফেব্রুয়ারি ২২ : 'বসন্ত' গীতিনাট্য। নজরুল ইসলামকে উৎসর্গ। (নজরুল তখন কারাগারে)

: ফেব্রুয়ারি ২৫ : কলিকাতায় বসন্ত উৎসব অভিনয়।

: ফেব্রুয়ারি ২৮ : প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলনে সভাপতি (প্রথমবার) রূপে বারাণসী গমন ও অবস্থান (মার্চ ১-৪)।

: মার্চ ৫-১০ : লখনউতে অতুলপ্রসাদ সেনের গৃহে অতিথি। কেদারনাথ

বন্দ্যোপাধ্যায় পুর্ণিয়া হইতে সাক্ষাৎ করিতে আসিলেন।
: মার্চ ১০ : বোম্বাই যাত্রা। মার্চ ১২ : আমেদাবাদে আসিয়া কয়েক দিন বাস।
: মার্চ ১৯ : সিন্ধুদেশের করাচিতে গমন। থিওজফিক্যাল সোসাইটি হলে বক্তৃতা। সিন্ধি মহিলা মজলিসে কবিসংবর্ধনা।
: মার্চ ২৫-২৮ : সিন্ধি সংস্কৃতির কেন্দ্র হায়দরাবাদে তিনদিন যাপন।
: মার্চ ৩০ : করাচি হইতে স্টিমারযোগে ক্ষিতিমোহন সেনকে লইয়া কাঠিয়াবাড়ের পোরবন্দরে আগমন।
: এপ্রিল ১০ : বোম্বাই হইয়া বোলপুরে প্রত্যাবর্তন।
: এপ্রিল ১৪ : নববর্ষের উৎসব যাপন। স্যার রতন টাটা প্রদত্ত অর্থ হইতে অভ্যাগত অধ্যাপকদের জন্য অতিথি ভবনের ভিত্তি স্থাপন। ইহা বর্তমান রতন কুঠি।
: নববর্ষ (এপ্রিল) হইতে 'Visvabharati Quarterly' ত্রৈমাসিক প্রকাশ।
: সহায়িকা বা গার্লগাইডের জন্য গান রচনা 'অগ্নিশিখা এস'। বালিকাদের পক্ষে শপথ গ্রহণ প্রথার বিরোধিতা।

[আসামে প্রথমবার]

: এপ্রিল ২৬ : শিলং পাহাড় যাত্রা। 'জিতভূম' বাড়িতে বাস। এখানে 'রক্তকরবী'র প্রথম খসড়া 'যক্ষপুরী' রচনা। দুইমাস পরে কলিকাতায় প্রত্যাবর্তন।
: জুন ২৭ : নৈহাটিতে ১৪শ বঙ্গীয় সাহিত্য সম্মেলনে উপস্থিত হন।
: জুন ২৮ : ভবানীপুর কলিকাতা সাহিত্য সম্মিলনীতে সভাপতি রবীন্দ্রনাথ। সেদিন বঙ্কিমচন্দ্রের জন্মদিন।
: জুলাই ২৬ : কলিকাতায় বিশ্বভারতীয় ট্রাস্ট ডিড নিষ্পন্ন হইল। এই দিন বিশ্বভারতী প্রকাশন বিভাগের জন্ম।
: অগস্ট ২৩ : রামমোহন হলে অ্যান্টিম্যালেরিয়া সোসাইটিতে বক্তৃতা।
: অগস্ট ২৫, ২৭, ২৮ : এম্পায়ার রঙ্গমঞ্চে 'বিসর্জন' অভিনয়। কবি জয়সিংহের ভূমিকায় অবতীর্ণ।
: কলিকাতা সাংবাদিক বৈঠকে নবগঠিত স্বরাজ্যদলের কর্মপন্থা ও অর্থনৈতিক ভিত্তিতে হিন্দু মুসলমানের ঐক্যসাধন সম্বন্ধে আলোচনা।
V.B. Quarterly-তে এই মতামত 'The Way to Unity' প্রবন্ধে লিপিবদ্ধ করেন।
: সেপ্টেম্বর : কবি শান্তিনিকেতনে। সংবাদ আসিল ৩০ সেপ্টেম্বর ভারত-প্রত্যাবর্তন কালে ইতালিতে ট্রেন দুর্ঘটনায় পিয়ার্সনের মৃত্যু হইয়াছে (২৪ সেপ্টেম্বর)।
: আরোগ্যশালা নির্মাণ দ্বারা পিয়ার্সনের স্মৃতিরক্ষার জন্য আবেদন।
: অক্টোবর : পূজাবকাশে 'পূরবী'র কবিতা, 'রথযাত্রা' নাটিকা, 'সমস্যা ও

সমাধান' প্রবন্ধ রচনা।

: নভেম্বর : কাঠিয়াবাড় সফর। সঙ্গী ক্ষিতিমোহন ও অ্যান্‌ড্রুজ। সংগৃহীত অর্থ হইতে কলাভবন নির্মিত হয়।

: ডিসেম্বর : পৌষ উৎসবে ভাষণ ; খ্রিস্টোৎসব।

[ ঘটনা : ৩৯তম কংগ্রেস কোকনদে, সভাপতি মহম্মদ আলি। দিল্লিতে বিশেষ কংগ্রেস : সভাপতি আবুল কালাম আজাদ]

গ্রন্থ : *বসন্ত।*

১৯২৪ (১৩৩০-৩১ ॥ ১৮৪৫-৪৬ শক) : বয়স ৬৩।

: জানুয়ারি : শ্রীনিকেতনে বৃক্ষগৃহে বাস। কাশাহারা নামে জাপানি কারুশিল্পী বটগাছের উপর কাঠের ঘর নির্মাণ করেন। এইখানে বাসকালে 'পূরবী' কাব্যের নূতন কবিতা রচনা।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনে পল্লীসংস্কার বিভাগের ২য় বার্ষিক উৎসবে কবির ভাষণ। শ্রীনিকেতনে একটি 'হাট' বসানো হয়।

: কলিকাতা প্রেসিডেন্সি কলেজে অধ্যাপক মনোমোহন ঘোষের স্মৃতিসভায় ভাষণ।

: ফেব্রুয়ারি ২৩ : ম্যালেরিয়া নিবারণী সভার ৪র্থ বার্ষিক অধিবেশনে সভাপতিত্ব।

: মার্চ ১-৩ : কলিকাতা বিশ্ববিদ্যালয়ে সাহিত্য সম্বন্ধে ৩টি ভাষণ (দ্র° 'সাহিত্যের পথে')।

[ষষ্ঠবার বিদেশে— মার্চ-জুলাই]

: মার্চ ২১ : চীনের পেকিং-এর বক্তৃতা সমিতির সভাপতি লিয়াং চি চাও-এর নিমন্ত্রণে ক্ষিতিমোহন সেন, নন্দলাল বসু ও লেনার্ড. এলম্‌হার্স্টকে লইয়া কবির চীনযাত্রা। কালিদাস নাগ সহযাত্রী। কবি ও তাঁহার সঙ্গীদের পাথেয়াদি নির্বাহ করেন ঘনশ্যামদাস বিড়লা।

: মার্চ ২৪-২৭ : রেঙ্গুনে। মার্চ ৩০ : পিনাং। মার্চ ৩১ : কুয়ালালামপুর। এপ্রিল ২-৬ : সিঙ্গাপুর। এপ্রিল ১০ : হংকং। হংকঙে অবস্থানকালে কান্টন হইতে বিপ্লবী সরকারের প্রেসিডেন্ট সান-য়াইত-সনের স্বাগতবাণী পাইয়াও সময়াভাবের অজুহাতে তথায় যাইতে পারিলেন না।

: এপ্রিল ১২ : শাংহাই বন্দরে পদার্পণ। মনীষী কাসন চ্যাং-এর উদ্যান বাটিকায় কবিসংবর্ধনা ও কবিভাষণ। এপ্রিল ১৩ সন্ধ্যায় শিখ গুরুদ্বারে কবিকে ভারতীয় নারীরা স্বাগত করে।

: এপ্রিল ১৪ : হ্যাংচৌতে নববর্ষ যাপন। ১৬ই : ছাত্রসভায় ভাষণ।

: এপ্রিল ১৭ : শাংহাইতে ফিরিয়া জাপানিদের সভায় জাপানের উগ্র সাম্রাজ্যবাদের সমালোচনা ও পাশ্চাত্য অতিবস্তুতান্ত্রিকতার নিন্দা। সমসাময়িক ইংরেজি কাগজে কবিকে আক্রমণ।

: এপ্রিল ১৯ : পঁচিশটি সমিতির যুক্ত কবিসংবর্ধনা। পেকিং যাত্রা।

: এপ্রিল ২০ : নানকিঙে। ২২ : ৎসিনান প্রদেশে শানটুং খ্রিস্টান বিদ্যালয়ে ভাষণ।

: এপ্রিল ২৩ : কবি পেকিং পৌঁছাইলেন। বিপুল জনতার দ্বারা অভূতপূর্ব অভিনন্দন দেখিয়া ব্রিটিশ সাংবাদিকের বিস্ময়। পরদিন রাজকীয় উদ্যানে কবিসংবর্ধনা।

: এপ্রিল ২৫ : Anglo-American Association-এ কবির ভাষণ। কমিউনিস্ট যুবক কুও-মুজো প্রভৃতির কবির ভাষণের সমালোচনা।

: এপ্রিল ২৪ : পেকিং ন্যাশনাল ইউনিভার্সিটিতে ছাত্রদের সহিত সাক্ষাৎ। ডক্টর হু-শির সহিত পরিচয়।

: এপ্রিল ২৭ : পেকিঙের চীনাপ্রাসাদে (Forbidden City-র মধ্যে অবস্থিত) গমন ও প্রাক্তন বন্দি সম্রাট ও সম্রাজ্ঞীদের সহিত সাক্ষাৎ। সেই সন্ধ্যায় বুধমণ্ডলীর সহিত পরিচয়।

: এপ্রিল ২৮ : ধরিত্রী মন্দিরে চীনা ছাত্রদের সভায় ভাষণ। কবি বলেন তিনি এশীয় সংস্কৃতির ঐক্য পূজারি, নিখিল এশীয় রাজনৈতিক গোষ্ঠীর মুখপাত্র নহেন।

: এপ্রিল ২৯ : বৌদ্ধ যুবক সম্মেলন হইতে কবিসংবর্ধনা। ফা-য়ুয়ান-সু মঠের সংঘাচার্য তাওকাই কর্তৃক অভিনন্দিত। লিউ-য়েন-হং লিখিত কবিতা পঠিত হয়। (দ্র° 'The Golden Book of Tagore')

: মে মাসের প্রথম দিকে : আমেরিকান বিদ্যায়তন ৎসিং-হুআ-য় কয়েকদিন বাস।

: মে ৮ : পেকিঙে কবির জন্মদিন পালন। কবিকে সেদিন 'চু-চেন-তান' (বজ্রপ্রভাত) উপাধি প্রদত্ত হয়।

: মে : বক্তৃতা সমিতির আয়োজনে ৪টি বক্তৃতা (Talks in China)।

: মে ১৩-১৮ : বিশ্রামের জন্য পশ্চিম পাহাড় নামক স্থানে বাস।

: পেকিঙে প্রত্যাবর্তন। ১৯-এ আন্তর্জাতিক ধর্মসভায় কবির বিদায় বক্তৃতা। ওই সন্ধ্যায় বিখ্যাত নট মাই-লাংফান (মৃত্যু ১৯৬১) লো (নদীর) দেবীর নৃত্য অভিনয় করেন।

: মে ২০ : পেকিং ত্যাগ। তাই-আন-ফুতে ২৩-এ পর্যন্ত বাস।

: মে ২৫ : হাংকোউতে। ইয়াং নদী (Yangtse)তে স্টিমারে দুইদিন। ২৮-এ শাংহাই। সেই সন্ধ্যায় ইতালীয় শিক্ষিকা মিস বেনা-র স্কুল পরিদর্শন ও শিশুশিক্ষা সম্বন্ধে ভাষণ দান।

: মে ২৯ : কার্জন চাং-এর উদ্যানবাটিকায় বিদায়সভা।

: মে ৩০ : কবির জাপানে যাত্রা।

[জাপানে তৃতীয়বার]

: জুন : নাগাসাকি বন্দরে অবতরণ। কিউ-সু দ্বীপে বেপ্‌পু-র উষ্ণ প্রস্রবণ সংলগ্ন বিশ্রামালয়ে বাস। ফুকুওকা, শিমোনোসেকি, কোবে, ওসাকা, নারা এবং কিয়োটো হইয়া ৭ই জুন টোকিও আগমন। স্টেশনে জনতার বিপুল অভ্যর্থনা। নানা বিদ্যা-প্রতিষ্ঠানে ভাষণদান।

: জুন ১২ : প্যানপ্যাসিফিক ক্লাবের ভোজনসভায় বক্তৃতা। জাপানিদের প্রতি গভীর শ্রদ্ধা প্রকাশ করিয়াও জাপানের পাশ্চাত্যের সাম্রাজ্যবাদ অনুকরণের সমালোচনা করেন।

: জাপান-প্রবাসী ভারতীয় বিপ্লবী রাসবিহারী বসুর সহিত সাক্ষাৎ।

: উয়েনো পার্কে কবির বিদায় সম্ভাষণ। জুন মাসের শেষে জাপান ত্যাগ।

: জুলাই ২১ : ভারতে প্রত্যাবর্তন। সেইদিন ইউনিভার্সিটি ইনস্টিটিউট হলে সংবর্ধনা।

কবির এই সফরের ফলে শাংহাইতে এশীয় ঐক্যের আদর্শ-উদ্‌বুদ্ধ সম্মেলনে আহূত হয়।

[দেশে দুইমাস— অগস্ট-সেপ্টেম্বর]

: জুলাই ২২ : শান্তিনিকেতনে ফিরিলেন। সু-সী-মো চা চক্রের জন্য গান রচনা। বাংলার গভর্নর লর্ড লিটনের ঢাকায় পুলিশদের বার্ষিক সভায় বাংলার নারীদের সম্বন্ধে অসতর্ক মন্তব্যে দেশব্যাপী প্রতিবাদ। রবীন্দ্রনাথ সেই বিষয়ে একটি খোলা চিঠি দেন; তাহার নানারূপ ব্যাখ্যা হয় সাময়িক পত্রিকায়।

: সেপ্টেম্বর ১৪ : কলিকাতায় অ্যালফ্রেড থিয়েটারে 'অরূপরতন' নাটকের মূকাভিনয়। প্রেসিডেন্সি কলেজ হিন্দু হস্টেলের প্রাক্তন ছাত্রসভায় উপস্থিত।

: প্রবাসীতে 'রক্তকরবী' ও Visva Bharati Quarterly-তে 'Red Oleanders' প্রকাশিত।

[সপ্তমবার বিদেশে— সেপ্টেম্বর ১৯২৪-ফেব্রুয়ারি ১৯২৫]

: দক্ষিণ আমেরিকার পেরুরাষ্ট্রের স্বাধীনতা শতবার্ষিকী (১৯২৪ ডিসেম্বর-এ) উৎসবে কবির নিমন্ত্রণ। কলিকাতা হইতে মাদ্রাজের পথে কলম্বো ও তথা হইতে—সেপ্টেম্বর ১৮ : রবীন্দ্রনাথের সপরিবারে সুরেন্দ্রনাথ কর প্রভৃতিকে লইয়া ইউরোপ যাত্রা। 'যাত্রী'র ডায়ারি ও 'পূরবী'র কবিতা লিখিতেছেন।

: অক্টোবর ১১ : মার্সাই বন্দরে নামিয়া প্যারিসে। এল্‌ম্‌হার্স্ট কবির সেক্রেটারিরূপে দক্ষিণ আমেরিকায় চলিলেন। রথীন্দ্রনাথরা ইউরোপে রহিয়া গেলেন।

: অক্টোবর ১৮ : শেরবুর্গ হইতে যাত্রা। তিন সপ্তাহ জাহাজে : শরীর খুব অসুস্থ হয় : 'পূরবী'র কবিতা রচনা।

: নভেম্বর ৭ : আর্জেন্টিনার রাজধানী বুয়েনোস এয়ারিস পৌঁছিলে শরীরের জন্য পেরুযাত্রা স্থগিত করিতে বাধ্য হইলেন। ভিক্টোরিয়া ওকাম্পো কর্তৃক তাঁহার সান ইসিদ্রোর উদ্যানবাটিকায় আশ্রয় দান ও পরিচর্যা। 'পূরবী'র বহু কবিতা এখানে রচিত। পর বৎসর 'পূরবী' কাব্যখণ্ড এই নারীকে 'বিজয়া' নামে উৎসর্গীত হয়। 'পূরবী'র পাণ্ডুলিপিতে কবির চিত্রবিচিত্র সংশোধন কার্যের প্রথম নমুনা পাওয়া যায়।

: ডিসেম্বর ৩০ : আর্জেন্টিনার প্রেসিডেন্ট Dr. Alvear-এর সহিত সাক্ষাৎ।

[সমকালীন ঘটনা]

[অক্টোবর ২৪ : বেঙ্গল অর্ডিন্যান্স পাশ এবং স্বরাজ্যদলের বহু কর্মীকে গ্রেপ্তার। কলিকাতা কর্পোরেশনের মেয়র সুভষচন্দ্র বসুও অন্তরীণাবদ্ধ হইলেন।

ডিসেম্বর : বেলগাঁও-এ ৪০তম কংগ্রেস অধিবেশনে গান্ধীজি সভাপতি]

গ্রন্থ : *Letters from abroad, Gora, The Curse at farewell.*

১৯২৫ (১৩৩১-৩২॥ ১৮৪৬-৪৭ শক) : বয়স ৬৪।

: জানুয়ারি ৪ : ইতালীয় জাহাজে আর্জেন্টিনা ত্যাগ। জাহাজে ১৮ দিন।

: জানুয়ারি ২১ : ইতালির জেনোয়া বন্দর-নগরে পদার্পণ।

: মিলানো শহরে Duke Scottre-র সভাপতিত্বে সংগীত সম্বন্ধে ভাষণ। অধ্যাপক ফর্মিকি কবির দোভাষী।

: জানুয়ারি ২৩ : পিপল্‌স্ থিয়েটারে কবিসংবর্ধনা। ইতালি সম্বন্ধে কবিতা রচনা।

: জানুয়ারি ২৯ : ভেনিসে কয়দিন।

: ফেব্রুয়ারি ২ : ভেনিস হইতে ভারত যাত্রা। নেপল্‌সে রথীন্দ্রনাথেরা অসিয়া জাহাজ ধরিলেন।

: ফেব্রুয়ারি ১৭ : ভারতে প্রত্যাবর্তন।

[মার্চ ৪, রাঁচিতে জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু।]

: মার্চ ১০ : আম্রকুঞ্জে বসন্ত পূর্ণিমার উৎসব আয়োজন ঝড়ঝঞ্ঝায় নষ্ট। পরে গ্রন্থাগারের উপরতলায় কলাভবনে অনুষ্ঠিত হয়। এই বসন্তোৎসবের অধিকাংশ গান সদ্য রচিত।

: মে ৮ : শান্তিনিকেতনে 'পঞ্চবটী' প্রতিষ্ঠা ও জন্মোৎসব। গ্রীষ্মকালে কোথাও গেলেন না।

: মে ২৯ : শান্তিনিকেতনে গান্ধীজি, মেথডিস্ট মিশনের বিশপ ফিশার আসিলেন।

[জুন ১৬ : দার্জিলিঙে চিত্তরঞ্জন দাশের মৃত্যু]

: জুলাই ১৪ : কাউন্ট কাইসারলিঙের বিবাহ গ্রন্থের (Das Ehe Buch) জন্য 'ভারতীয় বিবাহ' সম্বন্ধে প্রবন্ধ রচনা।

: জুলাই ১৯ : বর্ষামঙ্গল উৎসব শান্তিনিকেতনে অনুষ্ঠিত।

: জুলাই ২৫ : কলিকাতায় স্টার থিয়েটারে 'চিরকুমার সভা'র অভিনয় দর্শন।

: বিধানচন্দ্র রায়ের অনুরোধে চিত্তরঞ্জন সম্বন্ধে ২ পঙ্ক্তির কবিতা রচনা।

: দেশব্যাপী চরকা আন্দোলনের মধ্যে কবি নির্বাক থাকায় লোকের সমালোচনা। 'চরকা' ও 'স্বরাজসাধন' প্রবন্ধে তাহার উত্তর। খদ্দর নীতি ও খিলাফত আন্দোলন কোনোটিকেই সমর্থন করিলেন না।

: সেপ্টেম্বর ৩০ : মিসেস স্যাংগারকে জন্মনিয়ন্ত্রণ সম্বন্ধে পত্র Birth Control Review-এ প্রকাশিত হয়।

: অক্টোবর ৫ : রোমা রোলাঁর ৬০তম জন্মদিনের স্মারক গ্রন্থের জন্য কবির রচনা। শরৎকালে বিদ্যালয় বন্ধ হইল : কন্যা, পুত্রবধূ সকলেই দূরে : কবি কলিকাতায় গেলেন। জোড়াসাঁকোর বাড়িতে একা আছেন। "নামঞ্জুর" গল্প রচনা।

: "শূদ্রধর্ম" প্রবন্ধ উল্লেখযোগ্য রচনা।

: নভেম্বর ২১ : ইতালি হইতে কার্লো ফর্মিকি অভ্যাগত অধ্যাপকরূপে মুসোলিনি উপহৃত ইতালীয় গ্রন্থরাজি লইয়া শান্তিনিকেতনে আসেন।

: জোসেপ তুচ্চি ইতালীয় সরকার কর্তৃক অধ্যাপনাদির জন্য প্রেরিত হইয়া বিশ্বভারতীতে আসিলেন।

: নভেম্বর ২৪ : সিউড়ি দরবারে যাইবার পথে লর্ড লিটনের শান্তিনিকেতনে আগমন।

: ডিসেম্বর ১৯ : কলিকাতায় প্রথম দর্শন কংগ্রেসের সভাপতিরূপে ভাষণ দান। বিষয় : ব্রাত্য সাধকদের ধর্ম-আদর্শ।

: ডিসেম্বর ২২ : পৌষ উৎসবে শান্তিনিকেতনে যোগদান।

: ডিসেম্বর ২৪ : বিশ্বভারতীর বার্ষিক সভায় ভাষণদান।

[সমকালীন ঘটনা]

[কংগ্রেসের ৪১তম অধিবেশন কানপুরে, সভানেত্রী সরোজিনী নাইডু]

গ্রন্থ : *পূরবী, গৃহপ্রবেশ, প্রবাহিণী, সংকলন, গীতিচর্চা, Talks in China, Poems (Transtation by Thompson), Red Oleanders, Broken Ties and other Stories.*

১৯২৬ : (১৩৩২-৩৩॥ ১৮৪৭-৪৮ শক) : বয়স ৬৫।

কবি শান্তিনিকেতনে

: জানুয়ারি ১২ : লিগ অব নেশনসের সাংস্কৃতিক প্রতিনিধি F. S. Marvin আসেন।

: লখনউ-এ নিখিল ভারত সংগীত সম্মেলনে উপস্থিত। অসিতকুমার হালদার আর্ট কলেজের অধ্যক্ষ।

: জানুয়ারি ১৮ : শান্তিনিকেতনে দ্বিজেন্দ্রনাথ ঠাকুরের (৮৬) মৃত্যু-সংবাদ পাইয়া দ্রুত প্রত্যাবর্তন।

: জানুয়ারি ২৫ : মন্দিরে মাঘোৎসবের ভাষণ।

: ফেব্রুয়ারি ৭-১৪ : ঢাকা বিশ্ববিদ্যালয়ের আমন্ত্রণে তথায় গমন ও বক্তৃতা প্রদান। অন্যান্য সভাসমিতিতে ভাষণদান।

: ফেব্রুয়ারি ১৫-১৮ : মৈমনসিংহ মিউনিসিপ্যালিটিতে, আনন্দমোহন কলেজে, ব্রাহ্মসমাজে অভিনন্দন।

: ফেব্রুয়ারি ১৯-২২ : কুমিল্লায় অভয় আশ্রমের উৎসবে যোগদান। 'রামমালা' ছাত্রাবাস পরিদর্শন। নমঃশূদ্র কন্‌ফারেন্সে উপস্থিতি।

: ফেব্রুয়ারি ২৩-২৪ : আগরতলায়। নূতন গান রচনা আরম্ভ। কিশোর সাহিত্য সমাজ কর্তৃক সংবর্ধনা।

: চাঁদপুর ও নারায়ণগঞ্জে কবির ভাষণ।

: মার্চের গোড়ায় কলিকাতায় প্রত্যাবর্তন।

: মার্চ ৯ : বিচিত্রা ভবনে অধ্যাপক ফর্মিকির বিদায়-সভা।

: এপ্রিল : ইস্টারের ছুটিতে সিউড়িতে বঙ্গীয় সাহিত্য সম্মেলনের জন্য প্রবন্ধ প্রেরণ।

: বর্ষশেষ ও নববর্ষ দিনে শান্তিনিকেতনে মন্দিরে কবির ভাষণ। নূতন গান রচনা। 'বৈকালী' কবিতাগুচ্ছ রচনা।

: এপ্রিল মাসে কলিকাতায় হিন্দু মুসলমান দাঙ্গা কবি স্বচক্ষে দেখিতেছেন।

: মে ৭ : কবির ৬৫তম জন্মোৎসব দিনে বিভিন্ন দেশের মনীষীদের অভিনন্দন লাভ। কলাভবনের জন্য পোরবন্দরের মহারাজার উদার দান সেইদিন ঘোষিত হয়। সন্ধ্যায় সদ্যরচিত নাটিকা 'নটীর পূজা' অভিনয়।

: পঁচিশে বৈশাখ ভীমরাও শাস্ত্রীর 'রাগশ্রেণী' গ্রন্থের ভূমিকা রচনা।

: মে : প্রমথ চৌধুরীর "রায়তের কথা" সম্বন্ধে সমালোচনাপূর্ণ বড় প্রবন্ধ রচনা।

[অষ্টমবার বিদেশে— মে-ডিসেম্বর
পঞ্চমবার ইউরোপে]

: মে ১২ : ইতালি হইতে অধ্যাপক ফর্মিকির নিমন্ত্রণ আসিল। রথীন্দ্রনাথ, প্রতিমাদেবী, গৌরগোপাল ঘোষ প্রভৃতি সহ কবির কলকাতা ত্যাগ। লর্ড সত্যেন্দ্রপ্রসন্ন সিংহ, মহারাজকুমার ব্রজেন্দ্রকিশোর দেববর্মা চলিয়াছেন।

: মে ১৫ : বোম্বাই হইতে ইতালীয় জাহাজে ইতালি যাত্রা। [কয়দিন পরে প্রশান্তচন্দ্র ও নির্মলকুমারী মহলানবিশ যাত্রা করেন]

: মে ৩০ : নেপল্‌সে পদার্পণ ও মুসোলিনির উচ্চপদস্থ কর্মচারীগণ কর্তৃক স্বাগত অভ্যর্থনা। রেলযোগে রোমে ও সেখানে সর্বশ্রেষ্ঠ হোটেলে অবস্থানের সরকারি ব্যবস্থা।

: মে ৩১ : মুসোলিনির সহিত সাক্ষাৎ।
: জুন ৭ : রোমের গভর্নরের আহ্বানে জনসভায় কবি সংবর্ধনা।
: জুন ৮ : কুইরিনল থিয়েটারে আর্ট সম্বন্ধে ভাষণ পাঠ। মুসোলিনি ও বিশিষ্ট ভদ্রেরা উপস্থিত। জুন ১০ : কলোসিয়ামে শিশুদের গীতোৎসবে কবি উপস্থিত। জুন ১১ : ইতালির রাজা ভিকটর ইমানুয়েলের সহিত সাক্ষাৎ। ১৩ই : মুসোলিনির সহিত দ্বিতীয়বার সাক্ষাৎ। সেইদিন 'চিত্রা' নাটক অভিনয় দর্শন। ১৫ই : কবির বিশেষ ইচ্ছায় প্রায় অন্তরীণাবদ্ধ দার্শনিক পণ্ডিত ক্রোচে (Croce)-কে নেপল্‌স্‌ হইতে রোমে আনাইয়া কবির সহিত সাক্ষাৎ ব্যবস্থা।
: জুন ১৫ : ফ্লোরেন্সে। ১৬ই : লিওনার্দো দ ভিনচি সমিতিতে কবির সংবর্ধনা। ১৭ই বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা।
: জুন ২০ : তুরিন (Turin)। মহিলাদের সভায় প্রবন্ধ পাঠ। তথায় Lifovatzka কর্তৃক কবির ৩টি গান ইতালীয় ভাষায় বাংলা সুরে গীত।
: জুন ২১ : তুরিন বিশ্ববিদ্যালয়ে অভ্যর্থনা।
: জুন ২১-জুলাই ৪ : সুইস্‌ দেশের ভিলেনিউভ-এ পক্ষকাল। রোমাঁ রোলাঁর ব্যবস্থায় বাইরন হোটেলের যে ঘর কবির জন্য নির্দিষ্ট হয় তথায় ভিকটর হুগো দীর্ঘকাল বাস করিয়াছিলেন। রোলাঁ নিকটেই থাকেন, প্রায়ই দেখা যায়। ইতালিতে কবির ভাষণাদির যে অপব্যাখ্যা করা হইতেছে, তৎপ্রতি কবির দৃষ্টি রোলাঁ আকর্ষণ করেন। বহু মনীষীর সহিত এখানে সাক্ষাৎ।
: জুলাই ৬ : জুরিখ শহরে বক্তৃতাদি। ৭ই : ইতালীয় প্রেসে কবির জবানি যে সব মত ব্যক্ত হইয়াছে, তৎসম্পর্কে প্রতিবাদ করিয়া ফর্মিকিকে পত্র ; মুসোলিনির প্রতি মোহ এখনো কাটে নাই। জুরিখে ফাসিস্তদের দ্বারা উপদ্রুত বাস্তুহারাদের সহিত সাক্ষাৎ।
: জুলাই ১০ : লুসার্ন হইয়া ভিয়েনায়। Modigliani প্রমুখ ইতালীয়দের কাছে ফাসিস্তদের অত্যাচার সম্পর্কে নানা কাহিনি শ্রবণ। মুসোলিনির প্ররোচনায় সমাজতান্ত্রিক নেতা মাত্তিওত্তির হত্যাকারীদের বিরুদ্ধে Modigliani মামলা চালান।
: ভিয়েনা হইতে প্যারিস হইয়া লন্ডনে। এল্‌ম্‌হার্স্টের নববিদ্যালয় Dartington Hall-এ গমন। Carbis Bay-তে সপ্তাহকাল অতিবাহন। লন্ডনে প্রত্যাগমন। এপ্‌স্টাইন কর্তৃক কবির মূর্তি গঠন।
: অগস্ট ২১ : ইংল্যান্ডে ৩ সপ্তাহ কাটাইয়া নরওয়ে যাত্রা।
: অগস্ট ২৫ : অসলোতে ভাষণ দান—রাজা হাকোন উপস্থিত। বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা। Gustav Vigeland-এর স্থাপত্যকীর্তি দর্শন।
: অগস্ট : সুইডেনে আগমন। স্টক্‌হোম-এ Sven Hedin-এর ভোজসভায় সুইডিশ আকাডেমির সদস্যদের সহিত দেখা হইল।
: সেপ্টেম্বর ৬ : ডেনমার্কে। কোপেনহেগেনে মুমূর্ষু জর্জ ব্রান্ডেসকে দেখিয়া আসিলেন। পক্ষকাল স্কান্দিনেভীয় রাষ্ট্রত্রয় পরিভ্রমণ।

: সেপ্টেম্বর ৮ : বালটিক সাগর পার হইবার সময়ে স্টিমারে গান রচনা সে কোন্ পাগল যায় পথে তোর'।

: সেপ্টেম্বর ৯ : হামবুর্গে। জনসভায় বক্তৃতা। হোটেলে বসিয়া গান রচনা।

: সেপ্টেম্বর ১১-১৬ : বার্লিনে ৫ দিন। প্রেসিডেন্ট হিনডেনবার্গের সহিত দেখা। আইনস্টাইনের সহিত সাক্ষাৎ। এখানে ফ্যাসিবাদের বিরুদ্ধে পত্র লিখিয়া 'Manchester Guardian'-এ প্রেরণ। মুসোলিনি ও ফাসিস্তদের সহিত খোলাখুলিভাবে বিরোধ ; ইহার প্রতিক্রিয়ায় বিশ্বভারতী হইতে অধ্যাপক তুচিকে ইতালীয় সরকারের আদেশে অন্যত্র যাইতে হইল।

: সেপ্টেম্বর ১৭-২৬ : মিউনিকে। ১৯এ : নুর্নবার্গে। ২১এ : স্টুটগার্টে। কলোন, ডুসেলডর্ফ, বার্লিন, ড্রেসড্রেন ভ্রমণ। প্রায় প্রতিদিন গান রচনা চলিতেছে।

: সেপ্টেম্বর ২৬ : রথীন্দ্রনাথের অসুস্থতার সংবাদ পাইয়া বার্লিনে আগমন। অক্টোবর ৪ : ডেসডনে 'ডাকঘর' অভিনয় দর্শন। রামানন্দ চট্টোপাধ্যায় তখন মধ্য ইউরোপ সফরে আছেন।

: অক্টোবর ১৪ : চেক রাজ্য প্রাহ্ (Prague)-এ পাঁচদিন অবস্থান। ইউরোপীয় সংগীত শ্রবণ। 'ডাকঘর' (চেক ভাষায়) অভিনয় দর্শন।

: অক্টোবর ১৫-২৫ : অস্ট্রিয়া রাজ্যের রাজধানী ভিয়েনায় দশ দিন। শরীর ক্লান্ত। পোল্যান্ড ও রাশিয়া যাইবার ইচ্ছা কার্যকরী হইল না।

: অক্টোবর ১৫-২৫ : অস্ট্রিয়া রাজ্যের রাজধানী ভিয়েনায় দশ দিন। শরীর ক্লান্ত। পোল্যান্ড ও রাশিয়া যাইবার ইচ্ছা কার্যকরী হইল না।

: অক্টোবর ২৬ : হাংগেরি রাজ্যের বুদাপেস্ট-এ আগমন ও অসুস্থ শরীরে বক্তৃতা দান। হাঙ্গেরির সর্বময় কর্তা Horthy-র সহিত সাক্ষাৎ।

: অক্টোবর ২৮ : বুদাপেস্ট পৌরসমিতি কর্তৃক কবিসংবর্ধনা।

: বালাতন ফুরাদ-এ স্বাস্থ্য নিবাসে আশ্রয়। এইখানে 'লেখন' গ্রন্থ প্রস্তুত। গান রচনা চলিতেছে। হ্রদের তীরে বৃক্ষরোপণ।

: নভেম্বর ১৫ : যুগোশ্লাভিয়া রাজ্যের বেলগ্রেড-এ।

: নভেম্বর ২৫ : রথীন্দ্রনাথরা বার্লিন হইতে আসিলেন। দুইদিন পরে বুলগেরিয়া রাজ্যের সোফিয়ায়। সেখান হইতে রুমানিয়া রাজ্যের বুখারেস্টে আসিয়া পাঁচ দিন যাপন। রাজা ফার্দিনান্দ ও বুধমণ্ডলীর অভ্যর্থনা।

: বুখারেস্ট হইতে কৃষ্ণসাগরতীরস্থ বন্দরে আসিয়া স্টিমারযোগে ইস্তাম্বুল হইয়া গ্রিসের বন্দর পিহরাসে অবতরণ ও আথেন্স পরিক্রমণ। গ্রিস সরকার ও সাহিত্যিকদের দ্বারা অভিনন্দিত। এইখানে কবির এবারের ইউরোপ-ভ্রমণের নিত্যসঙ্গী প্রশান্তচন্দ্র ও নির্মলকুমারী বিদায় লন।

: বালটিক সাগর পার হইবার সময় হইতে (সেপ্টেম্বর ৮) গ্রিসের পিহরাস বন্দর পর্যন্ত (নভেম্বর ২৫) গান রচনা চলে।

: নভেম্বর ২৭ : মিশরের বন্দর আলেকজান্দ্রিয়ায়। ২৮-এ—কায়রো; কবি-

সংবর্ধনা; আরবি সংগীত ও বাদ্য শ্রবণ। জাদুঘর দর্শন। রাজা ফুয়াদ কর্তৃক অভিনন্দিত। বিশ্বভারতীর জন্য গ্রন্থ উপহার।

: পথে সুয়েজ বন্দরে সন্তোষচন্দ্র মজুমদারের মৃত্যুসংবাদ ডাকযোগে পাইলেন।

: ডিসেম্বরে : দেশে প্রত্যাবর্তন। কলিকাতায় মেয়রের নেতৃত্বে বিপুল অভিনন্দন।

: শান্তিনিকেতনে পৌষ উৎসব নিষ্পন্ন।

: গৌহাটিতে কংগ্রেস অধিবেশনকালে দিল্লিতে স্বামী শ্রদ্ধানন্দ জনৈক মুসলিম যুবক দ্বারা নিহত হন (২৫-এ)। শান্তিনিকেতনে এতদ্‌বিষয়ে কবির ভাষণে উভয় সম্প্রদায়ের মধ্যে শুভবুদ্ধি সঞ্চারের জন্য আবেদন।

[সমকালীন ঘটনা]

[৪২তম কংগ্রেস গৌহাটিতে—সভাপতি শ্রীনিবাস আয়েঙ্গার]

গ্রন্থ : *চিরকুমার সভা, শোধবোধ, নটীর পূজা, রক্তকরবী, ঋতু উৎসব, শেষ বর্ষণ।*

১৯২৭ (১৩৩৩-৩৪॥ ১৮৪৮-৪৯ শক) : বয়স ৬৬।

: মাঘোৎসবের পর জানুয়ারি ২৮, ২৯, ও ৩১এ জোড়াসাঁকোর ভবনে 'নটীর পূজা' অভিনয়। পাবলিকের সম্মুখে শান্তিনিকেতনের ছাত্রীদের প্রথম নৃত্যাভিনয়। নন্দলাল বসুর কন্যা গৌরীদেবী নটীর ভূমিকায় অনবদ্য নৃত্য।

: ফেব্রুয়ারি ৩ : সরকারের দমননীতির প্রতিবাদে 'খোলা চিঠি' প্রকাশ।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের বার্ষিক উৎসব ভাষণে বলেন : 'অভাবের তালিকা প্রস্তুত করে দেখা—সমস্যাকে খণ্ড করে দেখা।'

: 'নটরাজ ঋতুরঙ্গশালা'র গান ও কবিতা রচনা।

: মার্চ ১৮ : দোলপূর্ণিমায় 'ঋতুরঙ্গশালা'র অভিনয়।

[পশ্চিমভারত সফর]

: মার্চ ২৮ : রাজপুতানার স্টেট ভরতপুরের রাজা কিষণ সিংহের আমন্ত্রণে হিন্দি সাহিত্য সম্মেলনের সভাপতিত্ব করিবার জন্য যাত্রা। সঙ্গে প্রভাতকুমার মুখোপাধ্যায়। ৩০-এ আগরা হইতে ভরতপুরে—অপরাহ্নে সভা। প্রাসাদে অবস্থান। আগরায় প্রত্যাবর্তন।

: এপ্রিল ৪ : জয়পুরে একদিন সুবোধ মজুমদারের গৃহে অবস্থান।

: এপ্রিল ৬-৯ : আমেদাবাদে অম্বালাল সারাভাইদের বাটীতে অবস্থান। এইখানে টম্‌প্‌সন লিখিত কবিজীবনী পাঠ।

: এপ্রিল ১১ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও যথারীতি বর্ষশেষ ও নববর্ষ (১৩৩৪) উদ্‌যাপন।

: মে : কলিকাতায়। মে ৪ : চন্দননগরে প্রবর্তক সংঘের উৎসবে সভাপতিরূপে ভাষণ দান। নানা প্রতিষ্ঠান হইতে সংবর্ধনা।

[আসামে দ্বিতীয়বার]

: মে-জুন : শিলং পাহাড়ে সপরিবারে বাস। তিনপুরুষ (যোগাযোগ) উপন্যাস শুরু। 'বিচিত্রা' নতুন পত্রিকায় এই উপন্যাস ও 'নটরাজ' প্রকাশিত। কলিকাতায় প্রত্যাবর্তন ও দূর প্রাচ্যে যাত্রার আয়োজন। বৃহত্তর ভারতের সহিত অধুনা ভারতের যোগস্থাপন ও বিশ্বভারতীয় আদর্শ প্রচার উদ্দেশ্য।

[নবমবার বিদেশ সফর : ১২ জুলাই-২৭ অক্টোবর]

: জুলাই ১২ : কলিকাতা হইতে মাদ্রাজের পথে দক্ষিণপূর্ব এশিয়ায় ভ্রমণ উদ্দেশ্যে যাত্রা। সঙ্গে সুরেন্দ্রনাথ কর ও ধীরেন্দ্রকৃষ্ণ দেববর্মা। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পক্ষ হইতে সুনীতিকুমার চট্টোপাধ্যায়। ডাচ বাকে দম্পতি (Back) ইন্দোনেশিয়ায় ও আরিয়াম মালয় উপদ্বীপে পূর্বেই ব্যবস্থাদির জন্য যাত্রা করিয়াছিলেন।

: জুলাই ১৪ : মাদ্রাজ হইতে জাহাজে যাত্রা।

: জুলাই ২০-২৬ : সিঙাপুর। জুলাই ২৭-৩০ : মালাক্কা।

: জুলাই ৩০ : অগস্ট ৭ : কুয়ালালামপুর। অগস্ট ৮-১১ : ইপো।

: অগস্ট ১২-১৩ : তাইপিং। অগস্ট ১৪-১৬ : পিনাং। মালয় উপদ্বীপের বহু শহরে বক্তৃতা ও বিশ্বভারতীকে সাহায্যদানের জন্য আবেদন।

: অগস্ট ১৬ : পিনাং ত্যাগ। ১৭ই : সুমাত্রা দ্বীপের বেলাবান-এ পৌঁছান। তথা হইতে সিঙাপুর প্রত্যাবর্তন। অগস্ট ১৯ : সমুদ্রপথে জাভা যাত্রা। ২১এ : তানোজং-প্রিওক বন্দরে। জাহাজে 'শ্রীবিজয়লক্ষ্মী' কবিতা রচনা।

: অগস্ট ২১-২৩ : জাভার রাজধানী বাটাভিয়া (বর্তমান জাকার্তা) হইতে ফিরিয়া বলিদ্বীপ যাত্রা।

: অগস্ট ২৬ : বলিদ্বীপের বন্দর বুলেলং-এ। দুই সপ্তাহ বলিদ্বীপে যাপন (দ্র° 'যাত্রী'। তথাকার নৃত্যকলা ও হিন্দু সংস্কৃতির বিশিষ্ট চিহ্নাবশেষ পর্যবেক্ষণ।

: সেপ্টেম্বর ৯ : পক্ষকাল বলিদ্বীপে থাকিয়া জাভা দ্বীপে প্রত্যাবর্তন। সুরবায়া, সুরকর্তা (এখানে কবি তাঁহার নামে একটি রাস্তা উন্মোচন করেন), পেরাম্বান যোগ্যকর্তা (এখানে শান্তিনিকেতনের আদর্শে একটি বিদ্যালয় পরিদর্শন)। মংকুনগরোর অতিথিরূপে রাজবাড়িতে নৃত্য ও নাট্যাভিনয় দর্শন। বরবুদুর মন্দির দর্শন : কবিতা রচনা। বানদুং-এ তিনদিন যাপন। সেপ্টেম্বর ২৭ : জাকার্তায় প্রত্যাবর্তন।

: সেপ্টেম্বর ৩০ : জাভাদ্বীপ ত্যাগ। সিঙাপুরের পথে ব্যাংকক-এর উদ্দেশে পিনাং অভিমুখে যাত্রা।

: অক্টোবর ১ : "বালি" কবিতা স্টিমারে রচিত।

: অক্টোবর ৫ : পিনাঙের শহরতলি তানজোং বাংলিতে বাস।

[সিয়াম বা থাইল্যান্ডে]

: অক্টোবর ৮ : ব্যাংককে আগমন। সর্বশ্রেণীর লোক কর্তৃক স্টিমার ঘাটে অভিনন্দন। ৮-১৪ই : বহু সভাসমিতিতে যোগদান, রাজপরিবারের লোকদের সহিত, এবং সিয়ামের রাজা ও রানীর সহিত প্রাসাদে সাক্ষাৎকার। চূড়ালংকরণ বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা।

: অক্টোবর ১৫ : ব্যাংকক ত্যাগ। ১৮ই পিনাং। পথে কবিতা রচনা।

: অক্টোবর ২৭ : কলিকাতায় প্রত্যাবর্তন।

: কবির সাহিত্যে বিষয়ক কয়েকটি প্রবন্ধ লইয়া নবীনদের সমালোচনা ও কবির প্রত্যুত্তর।

: 'নটরাজ' পুনর্মার্জিত করিয়া 'ঋতুরঙ্গ' নামে লিখিত।

: ডিসেম্বর ৮ : কলিকাতায় 'ঋতুরঙ্গ' নাট্যাভিনয়। স্টেজে জাভানি শিল্পকলার প্রভাব দেখা গেল।

: ডিসেম্বর ১৯ : 'স্বরাজ্য' দল সম্বন্ধে কবির পত্র দলীয় পত্রিকায় অমনোনীত হয়।

: ডিসেম্বর ২৩ : শান্তিনিকেতনে পৌষ উৎসব পালন।

[সমকালীন ঘটনা]

[৪৩তম কংগ্রেস মাদ্রাজে : সভাপতি ডা. আন্‌সারি]

গ্রন্থ : *লেখন, ঋতুরঙ্গ।* 'বিচিত্রা' মাসিকে 'যোগাযোগ' ধারাবাহিক প্রকাশিত হইতেছে।

১৯২৮ (১৩৩৪-৩৫ ।। ১৮৪৯-৫০ শক) : বয়স ৬৭।

: জানুয়ারি : কলিকাতায় সরোজনলিনী নারীমঙ্গল সমিতির প্রতিষ্ঠা দিনে সভাপতিত্ব করিয়া শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: ৬ই : ভারতীয় বিজ্ঞান সম্মেলনের সদস্যগণের আশ্রম সফর।

: জানুয়ারি ৮ : Dame Clara Butt—শান্তিনিকেতনে আগমন ও সংগীত পরিবেশন।

: মার্চ ৬ : বসন্তোৎসবে আশ্রমের তরুণ কবিদের কবিতা আবৃত্তি। 'বনবাণী'র কবিতা রচনা।

: মার্চ ১৩ : কলিকাতায় গমন। মার্চ ১৭-২০ : জোড়াসাঁকো ভবনে বাংলা সাহিত্যে আধুনিকতা সম্পর্কে নবীন ও প্রবীণ লেখকদের সভায় (৪ ও ৭ চৈত্র) কবির ভাষণ "সাহিত্যরূপ" ও "সাহিত্য সমালোচনা"। [লর্ড সত্যেন্দ্রনাথ সিংহের মৃত্যু (৭ চৈত্র)]

: এপ্রিল ১৩-১৪ : বর্ষশেষের দিন শান্তিনিকেতনে ফিরিলেন। সন্ধ্যায় 'বর্ষশেষ' ভাষণ। নববর্ষে মন্দিরে ভাষণ দান।

: মে মাসে কলিকাতায় বিচিত্রাভবনে জন্মোৎসবে 'তুলাদান' হয়। বিশ্বভারতীর

গ্রন্থ কবির দেহ-ওজনে দানোৎসর্গ করা হইল।
: কলিকাতা সিটি কলেজে সরস্বতী পূজা লইয়া হিন্দু-ব্রাহ্ম বিতর্ক ও কবির বক্তব্য।
: মে ১২ : অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ে হিবার্ট বক্তৃতামালা দিবার জন্য আহূত হইয়া মাদ্রাজের পথে যাত্রা। পথে শরীর খারাপ হইল।
: মে ১৫ : আদৈয়রে মিসেস বেসান্টের আমন্ত্রণে বিশ্রামের জন্য গমন। 'সংস্কার' গল্প রচনা।
: কুন্নুরে পিঠাপুরমরাজের আতিথ্য গ্রহণ। 'মিতা' গল্পের আরম্ভ।
: মে ২৮ : মাদ্রাজে ফিরিয়া কলম্বোগামী 'শান্তিলি' জাহাজ হইতে পন্ডিচেরিতে নামিয়া শ্রীঅরবিন্দের সহিত সাক্ষাৎ (মে ২৯) ও তদ্‌বিষয়ে প্রবন্ধ।

[দ্বিতীয়বার সিংহলে]

: মে ৩১ : সিংহলের কলম্বোয় আগমন। ১০দিন ডাক্তার ডি'সিলভার অতিথিরূপে যাপন।
: জুন ৩ : বুদ্ধ পূর্ণিমার দিন বুদ্ধোৎসব দেখিতে অনুরাধাপুরায় গমন।
: ভারতে প্রত্যাবর্তন। মাদুরা হইতে মাদ্রাজ হইয়া বঙ্গলুরে ব্রজেন্দ্রনাথ শীলের গৃহে আগমন ও ৩ সপ্তাহ যাপন। এখানে 'মিতা' (শেষের কবিতা) উপন্যাস রচনা শেষ হয় (জুন ২৪)। 'যোগাযোগ' উপন্যাসও এখানে শেষ হয়। শেষদিকে যুগপৎ দুইটি রচনা চলে। 'মহুয়া'র কবিতা আরম্ভ।
: জুলাই : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। রথীন্দ্রনাথ ও প্রতিমাদেবী ইউরোপ সফরে আছেন। প্রশান্তচন্দ্রও বিলাতে। বিশ্বভারতীর দুই জন কর্ণধার দূরে; কবির উপর সমস্ত দায় ও দায়িত্ব।...[স্বাস্থ্যের জন্য প্রয়োজন বিবেচনায় আশ্রম পাকশালায় আমিষ ভোজনের ব্যবস্থা হইল।]
: জুলাই ১৪ : শান্তিনিকেতনে বৃক্ষরোপণ উৎসব প্রবর্তন। তজ্জন্য—ক্ষিতি, অপ্‌, তেজ, মরুৎ, ব্যোম—পঞ্চভূতের প্রতীক লেখা ৫টি কবিতা রচনা ও উৎসবে "বলাই" গল্প পাঠ। পরদিন শ্রীনিকেতনে হলকর্ষণ উৎসব।
: জুলাই-এর শেষে চিকিৎসার জন্য কলিকাতা গমন।
: অগস্ট ৮-৩১ : গভর্নমেন্ট আর্ট স্কুলের নবনিযুক্ত অধ্যক্ষ মুকুল দে-র আতিথ্য গ্রহণ ; 'মহুয়া'র কবিতা রচনা।
: অগস্ট ৯-১০ : জাপান হইতে ফিরিবার পথে সিলভ্যাঁ লেভি কবির সহিত সাক্ষাৎ করিয়া একদিনের জন্য শান্তিনিকেতনে বিদায়দর্শন দিতে যান।
: 'শেষের কবিতা' উপন্যাস প্রবাসীতে ভাদ্র হইতে প্রকাশ।
: অগস্ট ২২ : ব্রাহ্মসমাজের (৬ ভাদ্র ১৮২৮) শতবার্ষিকী উৎসবে সাধারণ ব্রাহ্মসমাজে ভাষণ—"রুদ্রের আহ্বান ও আশীর্বাদ" ও "রামমোহন" শীর্ষক প্রবন্ধ পাঠ করেন।
: সেপ্টেম্বর ৩ : শান্তিকামী সংঘ (Ligue Mondiale Pour Lapaix) হইতে

প্রকাশিত Golden Book of Peace-এর জন্য প্রবন্ধ রচনা।

: সেপ্টেম্বর ১০ : শান্তিনিকেতনে ফিরিয়া বিশ্বভারতীয় সামুদায়িক কার্যভার গ্রহণ। অবসর বিনোদনের জন্য ছবি আঁকেন।

: অক্টোবর : চীন সফরকালে কবির দোভাষী ও সঙ্গী চীনা মনীষী সু-সীমো কবিকে দেখিতে শান্তিনিকেতনে আসেন।

: নভেম্বর ৯ : রথীন্দ্রনাথরা ইউরোপ সফরান্তে ফিরিলেন।

: ডিসেম্বর ১ : জগদীশচন্দ্র বসুর ৭০ জন্মদিন উপলক্ষে কবিতা রচনা (বনবাণী)।

: ডিসেম্বর ১৭ : বড়লাট লর্ড আরুইনের শান্তিনিকেতন দর্শন। ব্রিটিশ যুগে বড়লাটের প্রথম ও শেষ আশ্রম পরিক্রমা।

: পৌষ উৎসব পালন।

: বড়দিনের ছুটিতে কলিকাতা সিনেট হলে প্রথম নিখিল ভারত গ্রন্থাগারিক সম্মেলনে অভ্যর্থনা সভার সভাপতিরূপে ভাষণ প্রেরণ-অসুস্থতাব জন্য অনুপস্থিত।

[ফেব্রুয়ারি মাসে Simon Commission আসে। ৪৪তম কংগ্রেস কলিকাতায়, সভাপতি মতিলাল নেহেরু]

গ্রন্থ : *শেষরক্ষা, Fireflies, Letters to a friend; Birthday Book; Lectures and Addresses*—Edited by Soares.

১৯২৯ (১৩৩৫-৩৬॥ ১৮৫০-৫১ শক) : বয়স ৬৮।

: জানুয়ারি ২১ : মাঘোৎসব শান্তিনিকেতন মন্দিরে অনুষ্ঠিত।

: জানুয়ারি ২৬ : মাঘোৎসবের গানে শান্তিনিকেতনের ছাত্রছাত্রীদের যোগদানের পর তাহারা 'সুন্দর' গীতিনাট্য অভিনয় করে।

: জানুয়ারি ২৭ : কবি শান্তিনিকেতন হইতে কলিকাতায় আসিলেন ও ব্রাহ্মসমাজ শতবার্ষিকী উপলক্ষে আন্তর্জাতিক ধর্ম মহাসম্মেলনের উদ্‌বোধন করিলেন।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের বাৎসরিক উৎসবের পর তথায় (৯-১০) সমবায় সম্মেলন। সভাপতি—গোসাবার স্যার ডানিয়েল হ্যামিলটন। 'পল্লীপ্রকৃতি' সম্বন্ধে কবির ভাষণ।

[দশমবার বিদেশে—ফেব্রুয়ারি-জুলাই]

: কানাডার জাতীয় শিক্ষা-পরিষদের ত্রৈবার্ষিক সম্মেলনে শিক্ষা সম্বন্ধে ভাষণ দানের জন্য কবির নিমন্ত্রণ। সঙ্গে মি. টাকার, সুধীন্দ্র দত্ত ও অধ্যাপক অপূর্বকুমার চন্দ।

: ফেব্রুয়ারি-মার্চ ১ : কলিকাতা হইতে বোম্বাই ও তথা হইতে কলম্বো ঘুরিয়া সিঙ্গাপুর, হংকং, শাংহাই অল্প অল্প থামিয়া—

: মাচ ২২ : জাপানের মোজি (২২এ) হইয়া কোবে (২৪এ) অবতরণ।

ইয়োকোহামা হইতে মার্চ ২৮ কানাডা যাত্রা।

[কানাডায়]

: এপ্রিল ৬ : ভিকটোরিয়া বন্দরে পৌঁছান। সেদিন সন্ধ্যায় ভাষণ।

: এপ্রিল ৮ : ভ্যাংকুবারে সাহিত্যতত্ত্ব বিষয়ক বক্তৃতা। অ্যান্ড্রুজ কানাডায় কবির সহিত যুক্ত হইলেন—গত বৎসর সিংহল হইতে ছাড়াছাড়ি হয়। দশদিনে বহু ভাষণ ও মোলাকাত হয়। সম্মেলনে ভাষণের বিষয় ছিল 'অবসরতত্ত্ব'।

: এপ্রিল ১৮ : ভ্যাংকুবার হইতে রেলপথে মার্কিন যুক্তরাষ্ট্রের লস এঞ্জেলেস শহরে আগমন। মার্কিন মুলুকের বহু স্থানে ও বিশ্ববিদ্যালয়ে বক্তৃতার নিমন্ত্রণ পাইয়াছেন। পাসপোর্ট লইয়া গোলমাল হওয়ায় কবি বিরক্ত হইয়া মার্কিন মুলুক ত্যাগ করেন।

: এপ্রিল ২০ : জাপান যাত্রা। সমুদ্র 'পরে জাপানি জাহাজে জন্মোৎসব।

[জাপানে চতুর্থবার]

: মে ১০ : ইয়োকোহামা হইতে টোকিওতে।

: মে ১৪ : চীন লিগেশনের সদস্যরা সাক্ষাৎ করিতে আসেন।

: মে ১৩ : মহিলা বিদ্যালয়ে ; ১৫ই : ইন্‌ডো-জাপানি অ্যাসোসিয়েশনে; ১৬ই : মিস ৎসুদার বিদ্যালয়ে; ১৭ই : মিটো শিল্পনগরীতে ভাষণ। ১৮ই : কাউন্ট ওকুমার পার্টি। নানাস্থানে ভাষণ দান। মে ২৫ : মিস্টার ফুজিয়ামার উদ্যান সম্মিলনী। রাসবিহারী বসুর সহিত একদিন সাক্ষাৎ।

: জুন ৩ : কন্‌কর্ডিয়া নামে প্রতিষ্ঠানে ভাষণ।

: জুন ৭ : ইয়োকোহামায় ভারতীয়দের আতিথ্য গ্রহণ।

: জুন ৮ : ভারতাভিমুখে যাত্রা।

: জুন ২১-২৪ : ইন্দোচীনে তিনদিন ; সাইগনে হিন্দু-চীন আর্টের মিউজিয়াম পরিদর্শন।

: জুলাই ৩ : মাদ্রাজে অবতরণ ও ৫ই কলিকাতায় প্রত্যাবর্তন।

: অগস্ট ৭ : শান্তিনিকেতনে 'তপতী' নাটক রচনা শেষ। 'রাজা ও রানী' নাটক ভাঙিয়া নূতন গদ্য নাটক।

: অগস্ট ১৯ : শান্তিনিকেতনে বৃক্ষরোপণের ২য় বর্ষ। পরদিন শ্রীনিকেতনে হলকর্ষণ বা সীতাযজ্ঞ।

: অগস্ট ১৮ ও ২১ : কলিকাতা প্রেসিডেন্সি কলেজে ভাষণ দান।

: সেপ্টেম্বর ১৬ : ফ্রান্সের দক্ষিণে মঁপলিয়ের প্যাট্রিক গেডিস প্রতিষ্ঠিত বিশ্ববিদ্যালয়ের ভারতীয় কলেজের উদ্‌বোধন উপলক্ষে রবীন্দ্রনাথ উহার চ্যানসেলররূপে একটি কবিতা ইংরেজিতে লিখিয়া পাঠাইয়া দেন। (দ্র° 'The Religion of Man'-এর প্রবেশক কবিতা।)

: সেপ্টেম্বর ২৬, ২৭, ২৯, অক্টোবর ১ : জোড়াসাঁকো মহর্ষি ভবনে 'তপতী' অভিনয় ; রবীন্দ্রনাথ বিক্রমের ভূমিকায়।

: পূজাবকাশে মোহিতচন্দ্র সেনের কনিষ্ঠা কন্যা উমা-(বুলা)কে লইয়া 'মিডিয়াম' বা অতিপ্রাকৃত বিষয় সন্ধান।
: নভেম্বর : জাপানি জুজুৎসুবীর অধ্যাপক তাকাগাকি আসিলেন। নভেম্বরের গোড়ায় কয়েকদিন কলিকাতায় বাস। সুধীন্দ্র ঠাকুরের মৃত্যু।
: ডিসেম্বর : পৌষ উৎসবে শান্তিনিকেতনে।

[সমকালীন ঘটনা]

[৪৫তম কংগ্রেস লাহোরে অধিবেশন—জহরলাল নেহেরু সভাপতি।]

গ্রন্থ : *যাত্রী, পরিত্রাণ, যোগাযোগ, শেষের কবিতা, তপতী, মহুয়া, Thoughts from Tagore।*

১৯৩০ (১৩৩৬-৩৭॥ ১৮৫১-৫২ শক) : বয়স ৬৯।

[উত্তর ও পশ্চিম ভারত সফর]

: জানুয়ারি ১০ : বরোদায় বক্তৃতা দানের জন্য মহারাজ সয়াজিরাও-এর নিমন্ত্রণ উপলক্ষে উত্তর ভারত যাত্রা; সঙ্গে অমিয় চক্রবর্তী। লখনউ, কানপুরে বিশ্বভারতীর জন্য অর্থ সংগ্রহের চেষ্টা। আমেদাবাদে সারাভাইদের বাড়িতে কয়েকদিন যাপন।
: জানুয়ারি ২৬ : বরোদার রাজ-অতিথি। পরদিন বক্তৃতার বিষয় Man the artist.
: জানুয়ারি ৩০ : বরোদার শিক্ষণ কলেজে শিক্ষাবিষয়ক ভাষণ দান।
: ফেব্রুয়ারির গোড়ায় কলিকাতায় সাহিত্য সম্মেলন (২রা-৪ঠা)। কবি সভাপতিত্ব গ্রহণ করিয়াছিলেন। সময়মতো উপস্থিত না হইবার আশঙ্কা হওয়ায় "পঞ্চাশোর্ধ্ব" শীর্ষক ভাষণ প্রেরণ করেন। কবির অনুপস্থিতি হেতু লোকে বিরক্ত হয়।
: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের উৎসব। এল্‌ম্‌হার্স্ট সস্ত্রীক আসিয়াছেন।
: ফেব্রুয়ারি ১০ : বাংলার গভর্নর স্যার স্ট্যানলি জ্যাক্‌সন কর্তৃক শ্রীনিকেতনে সমবায় কর্মী সম্মেলনীর উদ্‌বোধন। সভায় সরকারি সাহায্যদানের প্রথম ঘোষণা।

[একাদশবার বিদেশে সফর— ১৯৩০ মার্চ-১৯৩১ জানুয়ারি]

: মার্চ ২৬ : অক্সফোর্ডে হিবার্ট লেকচার দিবার জন্য বিলাত-যাত্রা সপরিবারে। কলম্বো হইতে যাত্রা।
: মার্চ ২৬ : মার্সেল্‌সে অবতরণ। মন্টিকার্লোর নিকট কাপ্‌মার্তিন-এ মি. কান-এর আতিথ্য গ্রহণ। এখানে Masseryk প্রভৃতির সহিত দেখা হয়। ছবি আঁকিতেছেন আপন মনে।
: প্যারিসে আগমন। আঁদ্রে কার্পেলেসের চেষ্টায় ভিক্টোরিয়া ওকাম্পোর অজস্র অর্থব্যয়ের ফলে মে ২ কবির ১২৫খানি চিত্রের প্রদর্শনী হইল। কবির এই

প্রথম চিত্রপ্রদর্শনী।
: মে ৩ : ফরাসি রেডিও হইতে কবির বাণী প্রচারিত।
: মে ৬ : প্যারিসে বিপুল সমারোহে কবির জন্মোৎসব উদ্‌যাপন।

[ইংল্যান্ডে]

: মে ১০ : ফ্রান্স হইতে ইংল্যান্ডে। ১৩ই : লন্ডন হইতে বার্মিংহামে কোয়েকারদের প্রতিষ্ঠানে অতিথি, অমিয় চক্রবর্তী সস্ত্রীক তখন সেখানে।
: মে ১৯ : অক্সফোর্ডে হিবার্ট বক্তৃতা আরম্ভ—'The Religion of Man'. সর্বপল্লী রাধাকৃষ্ণন তখন সেখানে স্পলডিং অধ্যাপকরূপে আছেন। মে ২১ : হিবার্ট বক্তৃতা দ্বিতীয়টি।
: মে ২৪ : লন্ডনে কোয়েকারদের বার্ষিক সভায় কবির ভাষণ। কোয়েকারদের ইতিহাসে এই প্রথম সম্প্রদায়ের বাহিরের লোককে আহ্বান।
: মে ২৫ : অক্সফোর্ড চ্যাপেলে ভাষণ। ২৬এ : হিবার্ট বক্তৃতা।
: মে ২৭ : বার্মিংহামে ফিরিয়া উডব্রুকে বক্তৃতা। ৩০এ লন্ডনের আর্যভবনে ভারতসচিব Wedgewood Benn ও হাইকমিশনার স্যার অতুল চ্যাটার্জির সঙ্গে সাক্ষাৎ।
: জুন ৩ PEN ক্লাবে। জুন ৪ : ইন্ডিয়া হাউসে চিত্রপ্রদর্শনী। স্যার ইয়ং হাসব্যান্ড্ সভাপতি। Bake কর্তৃক কবির সংগীত সম্বন্ধে ভাষণ।
: জুন ৭ : 'স্পেকটেটর' পত্রিকায় গান্ধীজির রাজনীতি সমর্থন। Torquay-তে রথীন্দ্রনাথদের সহিত কয়দিন। প্রায় এক মাস টোরক্যে-তে বাস।
: জুলাই ১১ : অতঃপর জার্মানিতে। সঙ্গে আরিয়াম ও অমিয় চক্রবর্তী। বার্লিনে পৌঁছাইয়া সেই সন্ধ্যায় বেতার-বক্তৃতা।
: জুলাই ১৪ : আইনস্টাইনের সহিত সাক্ষাৎ। ১৬ই : কবির চিত্রপ্রদর্শনী গ্যালারি মোলার-এ। ডক্টর মিস সেলিংগ প্রদর্শনীর কাজে সহায়তা করেন।
: জুলাই ১৭-১৯ : ড্রেসডেনে। মিউনিকে ১৯-২৪। মিউনিক টাউন হলে অভ্যর্থনা। বিখ্যাত দয়েচ মিউজিয়ম ও প্লানেটেরিয়াম পরিদর্শন।
: জুলাই ২৩ : গ্যালারি ক্যাসপেরিতে কবির চিত্র প্রদর্শনী।
: ওবের-আম-মারগাউতে যিশুখ্রিস্টের দুঃখময় জীবনের বা প্যাশান-প্লে অভিনয় দর্শন। ইংরেজিতে একমাত্র মৌলিক রচনা 'The Child' মিউনিকে একরাত্রি জাগিয়া লিখিত হয়।
: জুলাই ২৪ : অগস্ট ৬ পর্যন্ত ফ্রাংকফুর্ট, মারবুর্গ, কোরলেনৎজ্ ভ্রমণকালে যুব আন্দোলন ও Wondervogel-দের সম্বন্ধে ওয়াকিবহাল হইলেন।
: অগস্ট ৭ : ডেনমার্কে। এলসিনোরে Peter Maniche-র আন্তর্জাতিক গণবিদ্যালয় দর্শন। NEF বা নব শিক্ষাসংঘের সম্মেলনে উপস্থিত।
: অগস্ট ৯ : কোপেনহেগেন-এ চিত্র প্রদর্শনী। অতঃপর বার্লিন হইয়া সুইস্‌দেশের জেনিভায় গমন। জেনিভায় একমাস বাস। এখানে মিস স্টোরি

নামে ইংরেজ মহিলার অতিথিরূপে বাস। মিস স্টোরি ভারতসফরকালে শান্তিনিকেতনে আসেন ; বিশ্বভারতীর দুইজন বিদেশি অধ্যাপক সম্বন্ধে তাঁহার মন্তব্য শুনিয়া কবি ডা. কলিন্স ও বগদানভকে বরখাস্ত করিবার জন্য পত্র দিলেন।

: সেপ্টেম্বর ১১ : সোভিয়েত রুশে। সঙ্গী অমিয় চক্রবর্তী, আরিয়াম, টিম্বার্স, সৌমেন্দ্র ঠাকুর ও মিস আইনস্টাইন। মস্কোর পথে ওয়ারশ (Warsaw) স্টেশনে পোলিশ সাহিত্যিকদের দ্বারা অভিনন্দিত হন।

: মস্কোতে পক্ষকাল বাস। ১২ই : Voks-এ কবিসংবর্ধনা—সভাপতি E. N. Petroff। ওই সন্ধ্যায় কবির সম্মানার্থে লেখক-সমিতি কর্তৃক জলসা। বহু গুণীজ্ঞানীর সহিত সাক্ষাৎ।

: সেপ্টেম্বর ১৪ : পায়োনিয়ার্স কমিউনে। এইটি অনাথ আশ্রম। ভারতের জাতীয় সংগীত জনগণমন বালিকাদের অনুরোধে গাহিয়া শোনান।

: সেপ্টেম্বর ১৫ : চলচ্চিত্র-সমিতি পরিদর্শন।

: সেপ্টেম্বর ১৬ : কৃষিভবন পরিদর্শন। ১৭ : কবির চিত্রপ্রদর্শনী। প্রদর্শনীতে দৈনিক ৫০০ লোক আসিত। রুশ চিত্র সমঝদারদের অনুকূল সমালোচনা।

: টলস্টয় রচিত 'রেজারেকশন'-এর নাট্যাভিনয় ও 'পিটার দি গ্রেট' নাটকের অভিনয় এবং Baiderka নামে ভারতীয় প্রেমকাহিনির এক গীতাভিনয় দর্শন।

: মস্কোতে নানা প্রতিষ্ঠান পরিদর্শন ও ট্রেড ইউনিয়ন সমিতির সংবর্ধনা সভায় বিদায়-ভাষণ। একজন কবি রবীন্দ্রনাথের উদ্দেশে স্বরচিত কবিতা আবৃত্তি করেন। অপর একজন রুশ ভাষায় কবির তিনটি কবিতার অনুবাদ পাঠ করেন। আরেকজন 'ডাকঘর' নাটকের কিয়দংশ রুশভাষায় পড়িয়া শোনান।

: সেপ্টেম্বর ২৫ : জার্মানিতে প্রত্যাগমন ও বার্লিনে কয়েকদিন ডক্টর মেনডেসের বাড়িতে আতিথ্য গ্রহণ।

: অক্টোবর ৩ : হামবুর্গ বন্দর হইতে আমেরিকা যাত্রা, সঙ্গে আরিয়াম ও টিম্বার্স।

[পঞ্চম ও শেষবার আমেরিকায়
অক্টোবর ১০-ডিসেম্বর ১৮]

: অক্টোবর ৯-১০ : নিউইয়র্কে পৌঁছিয়া বস্টনে বিশপ প্যাডক-এর আতিথ্য লাভ। তথা হইতে নিউ হ্যাভেন-এ। ফিলাডেলফিয়া হইয়া নিউইয়র্কে নভেম্বর ৩।

[নভেম্বর ১৭ : লন্ডনে ১২ নভেম্বর Round Table Conference বসিয়াছে। গান্ধীজি যোগদান করেন নাই। সেই বিষয়ে 'স্পেকটেটর'-এ এক পত্রে কবি বলেন—যোগদান করিলে গান্ধীজির মহত্ত্ব প্রকাশ পাইত।]

: নভেম্বর ২৫ : নিউইয়র্ক Biltmore Hotel-এ কবিসংবর্ধনা। "পাঁচশো লোক মিলে...অভ্যর্থনা"। ধনী লোকের সভা, একজন কবি, সাহিত্যিক

আমন্ত্রিত হন নাই।

: ডিসেম্বর ১ : কার্নেগি হলে কবিসংবর্ধনা।

: ডিসেম্বর ৭ : Ritz Carlton Hotel-এর সভায় ইরানের প্রথম ও শেষ ঋষি জরথুস্ত্র ও আবদুল বাহা সম্বন্ধে ভাষণ। হেলেন কেলার উপস্থিত। এই সময়ে জাহাজ হইতে আইনস্টাইন প্রেরিত রেডিওগ্রাম কবিকে অভিনন্দিত করে : *May Tagore work further with success in the services of our ideals for the union of all nations. Greetings to Tagore.*

: ডিসেম্বর : কবির সহিত এক মহিলা ভাস্করের গৃহে আইনস্টাইনের সাক্ষাৎ।

: নিউইয়র্ক ও বোস্টনে কবির চিত্রপ্রদর্শনী। আনন্দ কুমারস্বামী কর্তৃক চিত্র-তালিকার ভূমিকা প্রদত্ত।

: দার্শনিক-ঐতিহাসিক Will Durant-এর সহিত সাক্ষাৎ।

: ডিসেম্বর ১৫ : রবীন্দ্রনাথ হেলেন কেলারের সহিত দেখা করিয়া আসেন।

: ডিসেম্বর ১৭ : Ruth St. Denis কর্তৃক কবির কয়েকটি গানের ভাবনৃত্য প্রদর্শন। জলসার টাকা কবি নিউইয়র্কের বেকার তহবিলে দান করিয়াছেন।

: ডিসেম্বর ১৮ : আমেরিকা ত্যাগ

[ইংল্যান্ডে শেষবার]

: ডিসেম্বর ২৩ : ইংল্যান্ডে প্রত্যাবর্তন। তখন লন্ডনে প্রথম 'রাউন্ড টেবল কনফারেন্স, বসিয়াছে (নভেম্বর ১২ হইতে)। ভারতীয়দের মধ্যে সাম্প্রদায়িক ও প্রাদেশিক স্বার্থ লইয়া দ্বন্দ্ব শমিত করিবার জন্য কবিকে অনুরোধ। সদস্যদের সহিত কথা বলিতে গিয়া কবি বুঝিলেন সে কাজ তাঁহার দ্বারা সম্ভব নহে। [এই বৎসর সরকারি নিষেধে ভারতে কংগ্রেসের অধিবেশন হয় নাই]

গ্রন্থ : *ভানুসিংহের পত্রাবলী, The Religion of man।*

১৯৩১ (১৩৩৭-৩৮॥ ১৮৫২-৫৩ শক) : বয়স ৭০।

: জানুয়ারি ৮ : হাইড পার্ক হোটেলে বার্নার্ড শর সহিত কবির মোলাকাত ও দীর্ঘ আলোচনা।

: লন্ডনে দিন ১৫ থাকিয়া ভারতাভিমুখে যাত্রা।

: জানুয়ারি ৩১ : ভারতে প্রত্যাবর্তন। শান্তিনিকেতনে আছেন।

: ফেব্রুয়ারি : বসন্তকালের জন্য গীতোৎসবের আয়োজন ও গান রচনা।

: মার্চ ৪ : শান্তিনিকেতনে দোলপূর্ণিমার দিন 'নবীন' গীতাভিনয়।

: মার্চ ১৬ : কলিকাতায় নিউ এম্পায়ার রঙ্গমঞ্চে জুজুৎসু ক্রীড়া প্রদর্শনী।

: মার্চ ১৭, ১৮, ১৯, ২২ : ওই রঙ্গমঞ্চে 'নবীন' অভিনয়। ৩৪টি নূতন গান ফেব্রুয়ারি ও মার্চের পনেরো দিনের মধ্যে রচিত।

: মার্চ-এপ্রিল : কয়েকদিন প্রশান্তচন্দ্র মহলানবিশের বরাহনগরের বাটীতে বাস।

: এপ্রিল : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও বর্ষশেষ ও নববর্ষ দিনে মন্দিরে

উপাসনা।
: মে ৮ : পঁচিশে বৈশাখ : কবির জন্মোৎসবে ভাষণ—"একটি পরিচয় আমার আছে...আমি কবি মাত্র। আমি গুরু বা নেতা নই।...আমি বিচিত্রের দূত।...বিচিত্রের লীলাকে অন্তরে গ্রহণ করে তাকে বাইরে লীলায়িত করা—এই আমার কাজ।" এই জন্মদিনে 'রাশিয়ার চিঠি' প্রকাশিত ও সুরেন্দ্রনাথ করের বিবাহ দিনে উৎসর্গীত।
: মে : দার্জিলিঙে মে মাসের অর্ধেক ও জুন মাসে বাস।
: জুন ২ : বক্সা দুর্গে বন্দি বাঙালি যুবকদের অনুষ্ঠিত রবীন্দ্র জন্মোৎসবের সংবাদে কবিতা প্রেরণ। দার্জিলিঙে নজরুল ইসলাম, মন্মথ রায়, অখিল নিয়োগীদের সহিত কবির সাক্ষাৎ।
: জুলাই : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। "হিন্দু-মুসলমান" প্রবন্ধ রচনা। উভয় সম্প্রদায়ের মধ্যে তিক্ত সম্বন্ধ বিষয়ে আলোচনা ও নিরাকরণের উপায় সম্বন্ধে বলেন।
: জুলাই ১৭ : ভূপাল দরবারে ডা. আলির সহিত অর্থের সন্ধানে বৃথায় গমন। নন্দলালের সহিত সাঁচি স্তূপ দর্শন।
: সেপ্টেম্বরের মাঝামাঝি কলিকাতায় গীতোৎসব ও The Child-এর অনুবাদ 'শিশুতীর্থ'র অভিনয়।
: সেপ্টেম্বর ১৬ : পুলিশের গুলিতে মেদিনীপুর হিজলি জেলে ২ জন রাজবন্দি নিহত।
: সেপ্টেম্বর ২০ : সংস্কৃত কলেজ হইতে 'কবি সার্বভৌম' উপাধি প্রাপ্ত।
: সেপ্টেম্বর ২৬ : মনুমেন্টের পাদদেশে জনসভায় হিজলি জেলের হত্যাকাণ্ডের প্রতিবাদ করিয়া তীব্র নিন্দাপূর্ণ ভাষণ।
: অক্টোবর ২ : শান্তিনিকেতনে গান্ধীজির জন্মদিন পালন। (গান্ধীজি তখন ২য় গোল টেবিল বৈঠকে যোগদানের জন্য লন্ডনে আছেন)।
: অক্টোবর ১১ : মহাকবি গ্যেটে (Goethe)-র মৃত্যু শতবার্ষিকীর (২২মার্চ ১৯৩২) জন্য পত্র প্রেরণ।
: অক্টোবর ২০ : সারনাথ মূলগন্ধকুটী বিহারের উদ্‌বোধন উপলক্ষে কবিতা রচনা।
: কবির ১১২৮টি গান সংগ্রহ করিয়া 'গীতবিতান' গ্রন্থ দুই খণ্ডে প্রকাশ (আশ্বিন ১৩৩৮)।
: প্রফুল্লচন্দ্র রায়ের অনুরোধে বাংলার তাঁতি সম্বন্ধে রচনা।
: শরৎকালে দার্জিলিঙে কয়েকদিন যাপন করিয়া নভেম্বরে শান্তিনিকেতনে ফিরিলেন।
: নভেম্বর ২৫ : নন্দলাল বসুর ৫০তম জন্মদিন।
: ডিসেম্বর : পৌষ উৎসবের পর রবীন্দ্রজয়ন্তী উপলক্ষে কলিকাতায় আগমন।
: ডিসেম্বর ২৫ : টাউন হলে ৭ দিন ব্যাপী জয়ন্তী উৎসব আরম্ভ। প্রদর্শনীতে

কবির চিত্র সর্বপ্রথম এদেশে দেখানো হয়।

: ডিসেম্বর ২৭ : টাউন হলে কবিসংবর্ধনা। রামানন্দ চট্টোপাধ্যায় সম্পাদিত The Golden Book of Tagore গ্রন্থ কবিকে প্রদত্ত হয়। বহু প্রতিষ্ঠান হইতে সম্ভাষণ।

: ডিসেম্বর ৩১ : বিশ্ববিদ্যালয়ের সিনেট হলে ছাত্রসমাজ কর্তৃক কবিসংবর্ধনা।

[সমকালীন ঘটনা]

[১৯৩১ ডিসেম্বরে ৪৬তম কংগ্রেসের করাচিতে অধিবেশন, সভাপতি বল্লভভাই প্যাটেল। এপ্রিলে লর্ড উইলিংডন বড়লাট হইয়া আসিলেন।]

গ্রন্থ : *রাশিয়ার চিঠি, শাপমোচন, সহজ পাঠ, গীতিবিতান, সঞ্চয়িতা, The Child।*

১৯৩২ (১৩৩৮-৩৯॥ ১৮৫৩-৫৪ শক) : বয়স ৭১।

: জানুয়ারি ৪ : গোল টেবিল বৈঠক হইতে প্রত্যাবর্তনের সাত দিনের মধ্যে গান্ধীজিকে গ্রেপ্তার করিয়া পুনা য়ারবেদা জেলে প্রেরণ।

: জয়ন্তী উৎসবের মেলা বন্ধ করিয়া দেওয়া হয়।

: জানুয়ারি ৫ : জোড়াসাঁকো মহর্ষি-ভবনে শিল্পীদের দ্বারা অনুষ্ঠিত কবিসংবর্ধনা।

: গান্ধীজির গ্রেপ্তারের বিরুদ্ধে মত প্রকাশ ও প্রধানমন্ত্রীকে বিলাতে কেবল্ প্রেরণ।

: জানুয়ারি ২৬ : স্বাধীনতা দিবস সম্বন্ধে কবির বাণী—গভর্নমেন্ট কর্তৃক প্রেসে সম্পূর্ণভাবে প্রকাশে বাধা দান। "প্রশ্ন" কবিতায় ক্ষোভ প্রকাশ। জানুয়ারি মাসে গঙ্গাতীরে খড়দহের এক ভাড়া-বাড়িতে বাস। নানা শিল্পীর ও নিজের চিত্র দেখিয়া কবিতা রচনা ('বিচিত্রিতা')। পরে এই কাব্যখণ্ড নন্দলাল বসুকে জন্মদিনে উৎসর্গ করেন।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের বার্ষিক উৎসব ভাষণ "দেশের কাজ"।

: ফেব্রুয়ারি ২০ : কলিকাতা আর্টস্কুলে নিজ চিত্রপ্রদর্শনী দেখেন।

: ফেব্রুয়ারি ২১ : ডাচ-এরোপ্লেনযোগে পারস্য যাইবার কথা। তজ্জন্য কলিকাতায় এরোপ্লেনে উড়িয়া শরীরের প্রতিক্রিয়া পরীক্ষিত হইল।

: ফেব্রুয়ারি ২৮ : আকাশ-ভ্রমণ স্মরণে "পক্ষীমানব" কবিতা রচনা।

: শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। কোয়েকার সম্প্রদায়ের তিনজন মনীষীর আগমন। কবির সহিত ভারতের রাজনীতিক অচল অবস্থার অবসান সম্বন্ধে কথাবার্তা।

: মার্চ ২২ : বসন্তোৎসব শান্তিনিকেতনে (৯ চৈত্র)।

: অনুমান ভাইসরয় উইলিংডন ও গান্ধীজিকে উদ্দেশ করিয়া কয়েকটি কবিতা "মানী", "অগ্রদূত", "শান্ত", "প্রণাম" রচনা।

'মানী' কবিতায় আছে—

উচ্চ প্রাচীরে রুদ্ধ তোমার ক্ষুদ্র ভুবনখানি
হে মানী, হে অভিমানী।
মন্দিরবাসী দেবতার মতো সম্মান-শৃঙ্খলে
বন্দী রয়েছ পূজার আসনতলে।
সাধারণ জন পরশ এড়ায়ে নিজের পৃথক করি
আছ দিনরাত গৌরবগুরু কঠিন মূর্তি ধরি।
সবার যেখানে ঠাঁই
বিপুল তোমার মর্যাদা নিয়ে সেখানে প্রবেশ নাই।
অনেক উপাধি তব,
মানুষ উপাধি হারায়েছ শুধু
সে-ক্ষতি কাহারে কব।
[দ্বাদশবার বিদেশে—সামান্য ইরানে]

: এপ্রিল ১১ : পারস্যের রাজা রেজাশাহ্ পহ্লবির আমন্ত্রণে যাত্রা। এরোপ্লেনের সাথী অমিয় চক্রবর্তী ও প্রতিমাদেবী। কেদারনাথ চট্টোপাধ্যায় পূর্বগামী হইয়াছেন।

: এপ্রিল ১৩ : বুশায়ার (Bushire) আগমন। প্রাদেশিক শাসনকর্তার ভোজসভায় কবিসংবর্ধনা। বোম্বাইয়ের দিনশাহ ইরানি স্টিমারে আসিয়া কবির সঙ্গী হইলেন। মোটরযোগে দীর্ঘপথ যাত্রা।

: এপ্রিল ১৬ : শিরাজে আগমন। হাফিজ ও সাদির কবরে শ্রদ্ধাঞ্জলি অর্পণ। এক সপ্তাহ এখানে অবস্থান।

: এপ্রিল ২২ : পার্সিপোলিস-এ কবিকে জার্মান পণ্ডিত Hertzfeld প্রাচীন ইরানের স্থাপত্য ও ভাস্কর্যের শ্রেষ্ঠ নিদর্শন দেখানোর ব্যবস্থা করেন।

: এপ্রিল ২৩ : ইস্পাহানে কয়দিন। বিপুল সংবর্ধনা।

: এপ্রিল ২৯ : পারস্যের রাজধানী তেহরানে আগমন। দুই সপ্তাহ বাস।

: মে ২ : পারস্যরাজের সহিত সাক্ষাৎ এবং কবি কর্তৃক সদ্যরচিত কবিতা উপহার।

: মে ৬ : কবির জন্মোৎসব মহাসমারোহে অনুষ্ঠিত।

: মে ১৬ : তেহরান ত্যাগ। এই কয়দিন বহু সভায় কবিকে ভাষণ দিতে ও প্রশস্তি শুনিতে হয় (দ্র° 'পারস্যে')।

[ইরাকে]

: বাগদাদের পথে কাজবিন-এ প্রথম রাত্রি ও হামদান হইয়া দ্বিতীয় রাত্রি কার্মানশাহ্-এ যাপন করিয়া পরদিন পারস্য সীমান্ত পার হইলেন ও ইরাকের রেলস্টেশন পাইলেন।

: মে ১৮ : বাগদাদে বিপুল জনতা স্টেশনে কবিকে স্বাগত করিল।

: রাজা ফয়জল-এর সহিত সাক্ষাৎ। একদিন মরুভূমিতে বেদুইনের তাঁবুতে

কবির নিমন্ত্রণ ; রণনৃত্য কবির জন্য অনুষ্ঠিত হইল।
: জুন ৩ : বিমানযোগে কলিকাতায় প্রত্যাবর্তন।
: শান্তিনিকেতনে ফিরিয়া 'পরিশেষ'-এর কয়েকটি কবিতা লেখেন। তখন তাঁহার দৌহিত্র নীতু জার্মানিতে কঠিন রোগে আক্রান্ত, কন্যা মীরা সেখানে গিয়াছেন।
: দারুণ অর্থসংকটহেতু কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বাংলার 'রামতনু লাহিড়ী' অধ্যাপকপদ গ্রহণ। এই পদে বহু বৎসর দীনেশচন্দ্র সেন অধিষ্ঠিত ছিলেন।
: অগস্ট ৫ : শান্তিনিকেতন হইতে কলিকাতায়। বিশ্ববিদ্যালয় কর্তৃক অগস্ট ৬ রবীন্দ্রজয়ন্তী উৎসব উদ্‌যাপন ও কবিসংবর্ধনা।
: অগস্ট ৭ : জার্মানিতে দৌহিত্র নীতীন্দ্র গাঙ্গুলির মৃত্যুসংবাদ আসিল।
: মুক্তছন্দে কবিতা রচনা প্রবর্তন। 'পুনশ্চ' প্রথম গদ্যকাব্য।
: সেপ্টেম্বর ১৬ : 'রথযাত্রা' (১৯২৩) সংশোধন করিয়া 'রথের রশি' নাটক রচনা। 'শিবের দীক্ষা' (১৯২৮) নূতন করিয়া 'কবির দীক্ষা' রচনা।
: 'কালের যাত্রা' নামে একত্রে শরৎচন্দ্র চট্টোপাধ্যায়কে জন্মদিনে উৎসর্গ (৩১ ভাদ্র ১৩৩৯)।
: জানুয়ারি মাস হইতে পুনা যেরবেদা জেলে আবদ্ধ গান্ধীজি ব্রিটিশ সরকারের কূটসাম্প্রদায়িক ভেদনীতির বিরুদ্ধে আমরণ অনশনব্রত গ্রহণের সংকল্প সম্বন্ধে কবির টেলিগ্রাম : 'It is worth sacrificing precious life for the sake of India's Union...'।
: সেপ্টেম্বর ২ : গান্ধীজির অনশন আরম্ভ। শান্তিনিকেতনে কবির সর্বশ্রেণী লোকসমক্ষে ভাষণ।
: সেপ্টেম্বর ২৪ : সুরেন্দ্রনাথ কর ও অমিয় চক্রবর্তীকে সঙ্গে লইয়া পুনা যাত্রা। ২৬-এ য়েরবেদা জেলে গান্ধীজির সহিত সাক্ষাৎ। সেইদিন প্রধানমন্ত্রী কর্তৃক পুনা চুক্তি স্বীকার করিবার সংবাদ আসে। গান্ধীজির অনশন ভঙ্গকালে রবীন্দ্রনাথ জেলে উপস্থিত। গান্ধীজির প্রিয় গান 'জীবন যখন শুকায়ে যায়' কবি গাহিলেন।
: অক্টোবর ২ : পুনায় গান্ধীজির জন্মদিনে কবির ভাষণ পঠিত হইল।
: পুনা হইতে ফিরিয়া প্রথমে শান্তিনিকেতনে ও পরে খড়দহে গিয়া একমাসকাল বাস করেন।
: শান্তিনিকেতনে সংস্কার ভবন স্থাপন। 'শেষ সপ্তক'-এর কবিতা রচনা আরম্ভ।
: ডিসেম্বর ২ : শান্তিনিকেতনে মদনমোহন মালব্যের অভ্যর্থনা।
: ডিসেম্বর ১১ : আচার্য প্রফুল্লচন্দ্র রায়ের ৭০তম জন্মবার্ষিকী উৎসবে সভাপতিত্ব ও মহাত্মাজি সম্বন্ধে পুস্তিকা উৎসর্গ। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে ভাষণ "বিশ্ববিদ্যালয়ের রূপ"।
: ডিসেম্বর ১৮ : বিড়লাদের বেঙ্গল স্টোর্স উদ্‌বোধন। কোচবিহারের

রাজমাতা সুনীতি দেবীর (কেশবচন্দ্র সেনের কন্যা) শ্রাদ্ধসভায় কবির ভাষণ।
: শান্তিনিকেতনে পৌষ উৎসবের পর ২৯-এ কলিকাতা হইয়া স্যার ড্যানিয়েল হ্যামিলটনের গোসাবা কলোনি দর্শনে যান।

[৪৭তম কংগ্রেস দিল্লিতে, সভাপতি শেঠ রণছোড়লাল।]
গ্রন্থ :*Mahatmaji and Depressed Humanity ; পরিশেষ, কালের যাত্রা, পুনশ্চ, গীতবিতান ৩য়।*

১৯৩৩ (১৩৩৯-৪০॥ ১৮৫৪-৫৫ শক) : বয়স ৭২।
: জানুয়ারি : কবি গোসবা হইতে শান্তিনিকেতনে ফিরিয়াছেন।
: জানুয়ারি ৯ : আগাপুরে দাউদ (রেজাশাহ পহলবি প্রেরিত) ইরানীয় অধ্যাপকরূপে বিশ্বভারতীতে আসেন।
: জানুয়ারি ১৬, ১৮ ও ২০ : কলিকাতা বিশ্ববিদ্যালয়ে 'কমলা বক্তৃতামালা' 'মানুষের ধর্ম'।
: ফেব্রুয়ারি ৫, ৬ : শ্রীনিকেতনের ১১শ বার্ষিক উৎসবে প্রধান অতিথি কলিকাতার মেয়র বিধানচন্দ্র রায়।
: জলের কল স্থাপন ও মন্ত্রী স্যার বিজয়প্রসাদ সিংহ কর্তৃক উন্মোচন। শান্তিনিকেতনের মধ্যে সরকারপক্ষীয় মন্ত্রীর প্রথম উপস্থিতি।
· ফেব্রুয়ারি ১১ : গান্ধীজির 'হরিজন' (Harijan)-এর জন্য সত্যেন্দ্রনাথ দত্তের ''মেথর''-এর কবিকৃত অনুবাদ প্রকাশ।
: জানুয়ারি ১৮ : পুনরায় কলিকাতায়। সেনেট হলে রামমোহন রায়ের মৃত্যুশতবার্ষিকী উৎসবে যোগদান এবং ইংরেজিতে ভাষণ পাঠ। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকরূপে ভাষণ দান 'শিক্ষার বিকিরণ'। ''কলিকাতায় নানাজালে জড়িয়ে'' আছেন। 'মায়ার খেলা' ও মধু বসুর ফিল্‌ম 'দালিয়া' অভিনয় দর্শন।
: মার্চ ৭ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। 'শাপমোচন' নাটিকার সংস্কার করিয়া অভিনয়ের দল লইয়া পুনরায় কলিকাতায়।
মার্চ ২৯-৩০ : এম্পায়ার থিয়েটারে 'শাপমোচন' অভিনয়মঞ্চে কবি উপস্থিত।
: বরাহনগরে প্রশান্তচন্দ্র মহলানবিশের বাড়িতে কয়েকদিন। মদনমোহন মালব্য তথায় কবির সহিত সাক্ষাৎ করিয়া জানান যে বিদেশে ভারতের বিরুদ্ধে কুৎসা ও অপপ্রচার চলিতেছে ব্রিটিশদের দ্বারা।
: এপ্রিল ১৩ : শান্তিনিকেতনে ফিরিয়া বিবৃতিতে বলেন, 'Sober presentation abroad of facts and figures about the present situation' করিবার জন্য 'fully equipped information centres in the West'-এর প্রয়োজন।
যথাবিধি বর্ষশেষ ও নববর্ষে মন্দিরে ভাষণ।

: তরুণ অধ্যাপক বিজনবিহারী ভট্টাচার্যকে লইয়া বাংলা পরিভাষা প্রণয়ন শুরু করিয়াছেন।
: মে-জুন মাসে দার্জিলিঙে বাস। গান্ধীজির পুনরায় জেলে অনশন। নিরস্ত হইবার জন্য কবির টেলিগ্রাম। গান্ধীজির য়ারবেদা জেল হইতে মুক্তিলাভ। ২৫ জুন ১৯৩৩ (জন্ম ১৮ সেপ্টেম্বর, ১৮৬৯) জগদানন্দ রায়ের মৃত্যু।
: জুলাই : দুইমাস পরে কবি শান্তিনিকেতনে আসেন।
: জুলাই ৮ : বৃক্ষরোপণ ও বর্ষামঙ্গল উৎসব।
: জুলাই ১২ : নৃত্যশিল্পী উদয়শঙ্করের শান্তিনিকেতনে আগমন, কবিকে নৃত্য প্রদর্শন।
: জুলাই ১৮ : দাসপ্রথা উচ্ছেদব্রতী উইলবারফোর্সের মৃত্যুশতবার্ষিকীতে বাণী প্রেরণ।
: জুলাই ২৪ : পুনাচুক্তি গ্রহণদ্বারা বাংলার হিন্দুসমাজের প্রতি অবিচার হইয়াছে বলিয়া গান্ধীবিরোধী মনোভাব ; কবিকেও তজ্জন্য সমালোচনার ভাগী হইতে হয়। তদ্‌বিষয়ে কবির কৈফিয়তপত্র। এইদিন যতীন্দ্রমোহন সেনগুপ্তের মৃত্যুসংবাদ আসে।
: অগস্ট : 'তাসের দেশ' ও 'চণ্ডালিকা' রচনা।
: সেপ্টেম্বর ১২, ১৩, ১৫ : কলিকাতায় ম্যাডান থিয়েটারে শান্তিনিকেতনের ছাত্রছাত্রী ও শিক্ষকদের দ্বারা অভিনয়।
: সেপ্টেম্বর ১৬ : বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকরূপে 'ছন্দ' সম্বন্ধে ভাষণ। শরৎকালে শান্তিনিকেতনে বাস। অন্ধ্র বিশ্ববিদ্যালয়ের জন্য ভাষণ লিখিতেছেন।
: সরোজিনী নাইডুর উদ্যোগে বোম্বাই-এ রবীন্দ্র-সপ্তাহ পালনের ব্যবস্থা। নভেম্বর ২৪ : ডিসেম্বর ৫ বোম্বাইয়ে বিচিত্র অনুষ্ঠান ; কলাভবনের ছাত্রছাত্রীদের চিত্রপ্রদর্শনী, 'তাসের দেশ' প্রভৃতির অভিনয়।
: ডিসেম্বর ৫ : কবির বোম্বাই হইতে ওয়ালটেয়ার যাত্রা। ৮, ৯, ১০ই অন্ধ্র বিশ্ববিদ্যালয়ে 'কৃষ্ণস্বামী আয়ার' বক্তৃতামালা (পরে 'Man' নামে গ্রন্থ) প্রদান।
: ডিসেম্বর ১২ : হায়দরাবাদে আগমন ; দেওয়ান স্যার কিষণপ্রসাদের অতিথি। ওসমানিয়া বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা। নিজাম কর্তৃক অভ্যর্থিত। ইনি ১৯২৭-এ বিশ্বভারতীর জন্য একলক্ষ টাকা দান করেন। কবির সহিত এইবার প্রথম সাক্ষাৎ হইল।
: কলিকাতায় প্রত্যাবর্তন। ২৯-এ রামমোহন শতবার্ষিকী উৎসবে 'ভারত পথিক রামমোহন' ভাষণ। ৩০-এ টাউনহলে নিখিল ভারত মহিলা সম্মেলনে ভাষণ।
[৪৮তম কংগ্রেস কলিকাতায়, সভানেত্রী মিসেস নেলি সেনগুপ্ত।]
গ্রন্থ : *দুইবোন, মানুষের ধর্ম,* বিচিত্রিতা, চণ্ডালিকা, *তাসের দেশ, বাঁশরী, ভারতপথিক রামমোহন রায়, বিশ্ববিদ্যালয়ের রূপ, শিক্ষার বিকিরণ।*

১৯৩৪ (১৩৪০-৪১ ॥ ১৮৫৫-৫৬ শক) : বয়স ৭৩।

: জানুয়ারি ৩ : শান্তিনিকেতনে দেড়মাস পরে প্রত্যাবর্তন।

: জানুয়ারি ৯ : সরোজিনী নাইডুর শান্তিনিকেতনে অভ্যর্থনা।

: জানুয়ারি ১৯ : জহরলাল নেহেরু ও কমলা নেহেরু তাঁহাদের কন্যা শান্তিনিকেতনের ছাত্রী ইন্দিরাকে দেখিতে আসেন।

: ফেব্রুয়ারি ৫ : বিহার ভূমিকম্পকে (জানুয়ারি ১৫) গান্ধীজি অস্পৃশ্যতার অভিশাপ বলায় কবির প্রতিবাদপূর্ণ পত্র প্রেরণ।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের বার্ষিক উৎসবে মেয়র নলিনীরঞ্জন সরকার প্রধান অতিথিরূপে আসেন। কবির ভাষণ 'উপেক্ষিত পল্লী'।

: ফেব্রুয়ারি ৭ : বাংলাদেশে পুনা চুক্তিহেতু গান্ধীবিরোধী মতবাদের বিরুদ্ধে কবির বাণী।

: কলিকাতার বিশ্ববিদ্যালয়ে বক্তৃতা দান—“সাহিত্যতত্ত্ব”। কলিকাতায় আসিলেই বহু প্রতিষ্ঠানের আহ্বানে সাড়া দিতে হয়। প্রেসিডেন্সি কলেজের রবীন্দ্র-পরিষদে ভাষণ। লাহাদের ভারতী ঝরনা কলমের কারখানা পরিদর্শন। হিন্দুস্থান সমবায় বিমা সমিতির রজত জয়ন্তীতে সভাপতিত্ব করা।

: ফেব্রুয়ারি ২৪ : এপ্রিল ২৩ : শান্তিনিকেতনে বাস। 'বীথিকা' কাব্যের ছন্দোবদ্ধ কবিতা রচনা।

: হিন্দু মুসলমান বিরোধ বাংলা সাহিত্যক্ষেত্রে প্রবেশ করায় কবির উদ্‌বেগ।

: এপ্রিল ৩ : কলিকাতায় আগমন। ৭ই International Relations Club-এর উদ্যোগে সিনেট হলে কবির বক্তৃতা।

[তৃতীয়বার সিংহলে]

: মে ৬ : 'ইচাংগা' জাহাজে কলিকাতা হইতে সিংহল যাত্রা। শিল্পী ও অভিনয়ের দল পূর্বে রেলপথে চলিয়া গিয়াছে।

: মে ৯ : কলম্বোয়। গভর্নর স্যার ব্যারন জয়তিলক কর্তৃক স্বাগত।

: মে ১০ : রোটারি ক্লাবে বক্তৃতা বেতারযোগে প্রচারিত হয়।

: মে ১১ : সিংহল প্রবাসী ভারতীয় বণিকদের দ্বারা অভ্যর্থনা।

: মে ১৫ : নাগরিক পৌরসভায় সংবর্ধনা। মে ১৭ : Y. M. C. A. হলে কবিতা আবৃত্তি।

: মে ১১-১৮ : শান্তিনিকেতন ছাত্রছাত্রীদের দ্বারা 'শাপমোচন' অভিনয়, শিল্প ও চিত্রপ্রদর্শনী।

: মে ১৯ : পানদুরা হইয়া ২০-এ হোরানা গমন ; তথায় উইলমট পেরারা কর্তৃক শান্তিনিকেতনের আদর্শে প্রতিষ্ঠিত বিদ্যায়তন 'শ্রীপালী'র ভিত্তিস্থাপন।

: মে ২২ : গালে ও মাতারা ভ্রমণ। মাতারায় সিংহলের মুখোশনৃত্য দর্শন।

: মে ২৬ : কলম্বোয় প্রত্যাবর্তন। পর পর ৩দিন 'শাপমোচন'-এর পুনরাভিনয়।

: জুন ৩-৮ : কান্‌ডিতে। বিখ্যাত কান্‌ডি নৃত্য দর্শন। এখানেই 'চার অধ্যায়'

উপন্যাস সমাপ্ত।

: জুন ৯-১৫ : তামিল-প্রধান সিংহলের শহর জাফ্‌নায়। সেখানে ৩ দিন অভিনয় হইল।

: জাফনা ত্যাগ করিয়া রেলপথে ধনুষ্কোটি হইয়া মাদ্রাজের পথে কলিকাতায় প্রত্যাগমন।

: জুন ২৮ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও বিশ্বভারতীর অভ্যন্তরীণ ব্যাপারে সংস্কার ও পরিবর্তন সংঘটন।

: জুলাই ১৪ : কলিকাতায় আসিয়া বরাহনগরে উঠিলেন। ১৬ই : বিশ্ববিদ্যালয়ের অধ্যাপকরূপে বক্তৃতা 'সাহিত্যের তাৎপর্য'।

: জুলাই ১৯ : গান্ধীজি কলিকাতায় ; তাঁহার সহিত সাক্ষাৎ করিয়া শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: অগস্ট ১১-১২ : শ্রাবণগাথা গীতিনাট্য অভিনয় ; অধিকাংশই পুরাতন গান।

: অগস্ট ১৯ ও ২৬ : চীন হইতে তান-য়ুন-সান আসিয়া চীনাভবন স্থাপনের প্রস্তাব সম্বন্ধে আলোচনা করেন ; কবির এ বিষয়ে সম্মতিদান।

: অগস্ট ৩১ : উত্তর-পশ্চিম-সীমান্তের আবদুল গফর খাঁ সদ্যকারামুক্ত হইয়া কলাভবনের ছাত্র তাঁহার পুত্র আবদুল গনিকে দেখিতে শান্তিনিকেতনে আসেন। তাঁহার সংবর্ধনা।

: সেপ্টেম্বর ১৫ : অধ্যাপক গিলবার্ট মারের সহিত প্রাচ্য-পাশ্চাত্য সম্বন্ধ প্রসঙ্গে পত্রালাপ।

: অক্টোবর : মাদ্রাজ হইতে নিমন্ত্রণ। ২১-এ সেখানে পৌঁছিলেন। ২২-এ : কর্পোরেশন কর্তৃক নাগরিক সংবর্ধনা। নানাস্থানে বক্তৃতা। ২৫-এ : শান্তিনিকেতনের অভিনয় দল আসিল। ২৭, ২৮, ৩০, ৩১ অক্টোবরে 'শাপমোচন' অভিনয়।

: নভেম্বর ২ : মাদ্রাজে দিন বারো থাকিয়া ওয়ালটেয়ার হইয়া ৭ই শান্তিনিকেতনে ফিরিলেন। মাদ্রাজে অভিনয় হইতে বিশেষ অর্থ সংগৃহীত হয় নাই।

: নভেম্বর : বিধুশেখর শাস্ত্রী বিশ্বভারতী ত্যাগ করিয়া কলিকাতা বিশ্ববিদ্যালয়ে অধ্যাপকপদ গ্রহণ করিলেন।

: নভেম্বর ২৯ : কাশীতে রাজঘাট বিদ্যালয়ের উদ্‌বোধন।

: ডিসেম্বর ৪ : কাশী হইতে কলিকাতায় প্রত্যাবর্তন।

: ডিসেম্বর ২৩ : শান্তিনিকেতনে পৌষ উৎসবে যোগদান। খ্রিস্টোৎসব করিলেন অ্যানড্রুজ। উৎসবান্তে কলিকাতায়।

: ডিসেম্বর ২৭ : প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলনের উদ্‌বোধন ও পরে সিনেট

হলে নিখিলবঙ্গ সংগীত সম্মেলনে ভাষণ দান।
[৪৯তম কংগ্রেস বোম্বাইতে, সভাপতি রাজেন্দ্রপ্রসাদ।]
গ্রন্থ : *মালঞ্চ, শ্রাবণগাথা, চার অধ্যায়।*

**১৯৩৫ (১৩৪১-৪২॥ ১৮৫৬-৫৭ শক) : বয়স ৭৪।**

: জানুয়ারি : কলিকাতা হইতে শান্তিনিকেতন।

: জানুয়ারি ৬ : ভারতীয় বিজ্ঞান সম্মেলনের প্রতিনিধিদের আশ্রম পরিক্রমা।

: দক্ষিণ ভারতীয় নৃত্যশিল্পী গোপীনাথ ও রাগিণী দেবীর নৃত্য পরিবেশন দেখিয়া কবি মুগ্ধ।

: ফেব্রুয়ারি ৬ : বঙ্গের লাট স্যার জন অ্যানডারসন আশ্রম পরিদর্শনে আসেন। কঠোর পুলিশি ব্যবস্থায় বিরক্ত হইয়া কবি আশ্রমের সকলকে শ্রীনিকেতন উৎসবে পাঠাইয়া দেন। গভর্নর শূন্য বিদ্যায়তন দেখিয়া গেলেন।

: সেই অপরাহ্ণে কবি কাশী রওনা হন।

: ফেব্রুয়ারি ৮ : হিন্দু বিশ্ববিদ্যালয়ে সমাবর্তন ভাষণ দান। তাঁহাকে সম্মানীয় 'ডক্টর' উপাধি প্রদত্ত হয়।

: ফেব্রুয়ারি ৯ : মোটরযোগে এলাহাবাদে। নানা অনুষ্ঠানে যোগদান। বিশ্ববিদ্যালয়ে ছাত্রদের প্রতি সম্ভাষণ।

: ফেব্রুয়ারি ১৩ : লাহোর যাত্রা। ১৫, ১৭ই : পাঞ্জাবি ছাত্রসমাজের পঞ্চম বার্ষিক সম্মেলনে ভাষণ। ১৬ই : Y. M. C. A. হলে কবিতা আবৃত্তি। কবিতা লিখিতেছেন মাঝে মাঝে।

: লাহোরের দয়ানন্দ অ্যাংলো-বেদিক কলেজ পরিদর্শন ও ভাষণ ; স্থানীয় বাঙালি সমাজ কর্তৃক সংবর্ধনা। হিন্দু মুসলমান ও শিখদের মানসিক অবস্থা দেখিয়া কবি উৎকণ্ঠিত।

: ফেব্রুয়ারি ২৭ : লাহোর ত্যাগ।

: মার্চ ১-২ : লখনউ-এ। বিশ্ববিদ্যালয়ে দুইদিন বক্তৃতা।

: মার্চ ৪ : কলিকাতা হইয়া শান্তিনিকেতনে ফিরিলেন। কবি একাকী আছেন। রথীন্দ্রনাথ, প্রতিমাদেবী ইংল্যান্ড গিয়াছেন এল্‌ম্‌হার্স্টের সহিত শ্রীনিকেতনের ভবিষ্যৎ সম্বন্ধে আলোচনার জন্য।

: মার্চ ৪-মে ১২ : শান্তিনিকেতনে বাস।

: মে ৭ : পঁচিশে বৈশাখ জন্মোৎসব। শ্যামলী নামে মৃৎগৃহের উন্মোচন উৎসব। সন্ধ্যায় 'বিরিঞ্চি বাবা' অভিনয় দর্শন। Visvabharati Quarterly ১৯২৩ হইতে ১৯৩১ পর্যন্ত চলিয়া অর্থাভাবে বন্ধ হইয়াছিল। এই বৎসর মে মাস হইতে পুনরায় প্রকাশ—সম্পাদক কৃষ্ণ কৃপালনী।

: মে ১০ : কলিকাতায় আগমন। পরদিন বঙ্গীয় সাহিত্য পরিষদ হইতে সংবর্ধনা।

: মে ১৮ : বৈশাখী পূর্ণিমায় ধর্মরাজিক বিহারে বুদ্ধোৎসবে সভাপতিরূপে

ভাষণ দান।

: গঙ্গায় নৌকাগৃহে আশ্রয়, সঙ্গে অনিল চন্দ ও সুধাকান্ত রায়চৌধুরী। চন্দননগরের ঘাটে নৌকায় আছেন, কবিতা লিখিতেছেন।

: জুলাই ৪ : চন্দননগর হইতে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: জুলাই ২১ : সংবাদ পাইলেন কলিকাতায় দিনেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু হইয়াছে।

: অগস্ট ১৫ : বর্ষামঙ্গল অনুষ্ঠান।

: অগস্ট ২৪ : শান্তিনিকেতনের যুবক শিক্ষকদের হৈ-হৈ সংঘ পরিচালিত ভরসা-মঙ্গলের জন্য কৌতুক গান রচনা।

: সেপ্টেম্বর শেষে 'শারদোৎসব' নাটক অভিনয়ে কবির সন্ন্যাসীর ভূমিকায় অবতরণ।

: অক্টোবর : কালিঘাট মন্দিরে জীববলি বন্ধ সম্বন্ধে আন্দোলনকে সমর্থন করায় গোঁড়া হিন্দু সমাজ বিরক্ত।

: অক্টোবর ১৬ : "পৃথিবী" গদ্য কবিতা রচনা।

: নভেম্বর ৩০ : শ্রীনিকেতনে 'নবান্ন' উৎসব প্রবর্তন। সেইদিন জাপানি কবি নোগুচির শান্তিনিকেতনে আগমন ও কবি কর্তৃক সংবর্ধনা।

: ডিসেম্বর ১ : রামকৃষ্ণ পরমহংস সম্বন্ধে ৪ পঙ্‌ক্তি কবিতা ও তার ইংরেজি অনুবাদ।

: ডিসেম্বর : Mrs. Sanger কবির সহিত জন্মনিয়ন্ত্রণ সম্বন্ধে আলোচনার জন্য আসেন।

: ডিসেম্বর ৯ : কলিকাতায় 'অরূপরতন' অভিনয়ের জন্য দল লইয়া উপস্থিত।

: ডিসেম্বর ১১, ১২ : নিউ এম্পায়ার থিয়েটারে অভিনয়। রবীন্দ্রনাথ ঠাকুরদার ভূমিকায়। —শান্তিনিকেতনে আসিয়া পৌষ উৎসবে যোগদান।

: ডিসেম্বর ২৭ : কংগ্রেসের সুবর্ণজয়ন্তী উপলক্ষে শুভবাণী প্রেরণ। মুকুল দে-র সহিত জাতীয় শিল্পমন্দির পরিকল্পনা লইয়া পত্রালোচনা।

[৫০তম কংগ্রেসে লখনউতে, সভাপতি জহরলাল নেহেরু।]

গ্রন্থ : *শেষসপ্তক, সুর ও সংগতি, বীথিকা, East and West (Letters of Gilbert Murray and Tagore)*।

**১৯৩৬ (১৩৪২-৪৩॥ ১৮৫৭-৫৮ শক) : বয়স ৭৫।**

: জানুয়ারি ২৮ : লেখক Yeats-Brown আশ্রম দর্শনে আসেন।

: ফেব্রুয়ারি ৫ : কবির শ্রীনিকেতন উৎসবে যোগদান।

: ফেব্রুয়ারি ৭ : কলিকাতায় নব শিক্ষা সংঘের (N.E.F.) ও গভর্নমেন্ট আয়োজিত শিক্ষা সপ্তাহে ভাষণ দান।

: ফেব্রুয়ারি ১৪ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। 'চিত্রাঙ্গদা' নৃত্যনাট্য রচনা।

: মার্চ ১১, ১২, ১৩ : কলিকাতায় নিউ এম্পায়ার রঙ্গমঞ্চে চিত্রাঙ্গদা নৃত্যনাট্য অভিনীত।

: মার্চ ১৬ : অভিনয়ের দল লইয়া উত্তর ভারত সফর। পাটনা (১৭ই), এলাহাবাদ (১৯), লাহোর (২২, ২৩) হইয়া মার্চ ২৫ দিল্লিতে আগমন।

: মার্চ ২৫ : মডার্ন স্কুল-এর প্রার্থনা মন্দিরের ভিত্তিস্থাপন। ২৬, ২৭ : দিল্লিতে চিত্রাঙ্গদা অভিনয়।

: গান্ধীজি কবির সহিত সাক্ষাৎ করিয়া এভাবে ঘুরিয়া বেড়াইতে নিষেধ করিলেন ও বিশ্বভারতীর ঘাটতি অর্থ ৬০,০০০ টাকার চেক বিড়লার নিকট হইতে আনিয়া কবিকে দিলেন।

: দিল্লি পৌরসভা কর্তৃক কবির সংবর্ধনার আয়োজন ; কিন্তু সরকারের অনুমতি না পাওয়ায় উৎসব কুইন্‌স গার্ডেনে অনুষ্ঠিত হয়।

: মার্চ ২৯ : মীরাটে কবি। সেখানে শান্তিনিকেতনের ছাত্র-ছাত্রীদের অভিনয় হয়। পঞ্জাবে কবির শেষ সফর।

: মার্চ ৩০ : দিল্লি রেডিও হইতে কবির আবৃত্তি।

: এপ্রিল ২ : উত্তর ভারত সফর শেষে শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: এপ্রিল ১৪ *: নববর্ষের দিন* (১লা বৈশাখ) *এই বৎসর হইতে শান্তিনিকেতনে কবির জন্মোৎসব অনুষ্ঠিত হয়।*

: এপ্রিল ২৫ : কবির দৌহিত্রী (মীরার কন্যা) নন্দিতার সহিত কৃষ্ণ কৃপালনীর বিবাহ। শুভদিন দেখিয়া, আদি ব্রাহ্মসমাজমতে ও রেজিস্ট্রেশন (১৮৭৭-৩ অ্যাক্ট অনুযায়ী) করিয়া বিবাহ সিদ্ধ হয়। 'পত্রপুট' কাব্য নবদম্পতিকে উৎসর্গীত।

: মে ৭ : কলিকাতায় গিয়া বরাহনগরে প্রশান্তচন্দ্র-দের বাড়িতে বাস। P. E. N. ক্লাবের তরফ হইতে কবির জন্মোৎসব ওই বাড়িতেই অনুষ্ঠিত।

: শান্তিনিকেতনে ফিরিয়া 'শ্যামলী' গৃহে আছেন। লোকশিক্ষাসংসদ প্রতিষ্ঠার ব্যবস্থা। প্রভাতকুমার প্রথম সহ-সম্পাদকরূপে কার্য করেন।

: জুলাই ১৫ : কলিকাতায় আগমন ও সাম্প্রদায়িক বাঁটোয়ারা সম্পর্কে টাউন হলের সভায় ভাষণ দান।

: জুলাই ২৮ : জহরলালের অনুরোধে ভারতীয় National Council of Civil Liberties Union-এর সভাপতির পদ গ্রহণ।

: ২৯ : [কবির অনুপস্থিতিতে ঢাকা বিশ্ববিদ্যালয় কর্তৃক ডক্টর উপাধিদান]

: অগস্ট ২২ : জলোৎসর্গ (৭ভাদ্র ১৩৪৩)। বর্ষামঙ্গল উৎসব অনুষ্ঠিত হইল ভুবনডাঙা গ্রামের ভুবনসাগর তীরে। গ্রামের লোকের ও বিশ্বভারতীর কর্মীদের চেষ্টায় বাঁধের পঙ্কোদ্ধার হয়।

: সেপ্টেম্বর : ব্রুস্‌লসে শান্তি ও স্বাধীনতাকামী আন্তর্জাতিক মহিলাসংঘের অনুরোধে বাণী প্রেরণ।

: সেপ্টেম্বর ৫-১৫ : কলিকাতায় প্রশান্তচন্দ্রের নবনির্মিত গৃহে বাসের জন্য আমন্ত্রিত হইয়া আগমন।

: সেপ্টেম্বর ১০ : বাংলা বানানের নিয়ম প্রস্তুতিতে সহায়তা।

: শান্তিনিকেতনে ফিরিয়া 'পরিশোধ' কাহিনিটির নৃত্যনাট্য রূপায়ণ।

: অক্টোবর ১০, ১১ : কলিকাতা আশুতোষ কলেজে 'পরিশোধ' অভিনয়।

: অক্টোবর ১১ : শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের জন্মোৎসব সভায় উপস্থিত।

: অক্টোবর ১২ : অ্যালবার্ট হলে নিখিলবঙ্গ মহিলা কর্মী সম্মেলনে উদ্‌বোধন ভাষণ।

: অক্টোবর ১৩ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: অক্টোবর ২৭ : নভেম্বর ২৭ : শ্রীনিকেতনের তেতলায় একা বাস করেন।

: নভেম্বর : জহরলাল নেহেরু কবির সহিত সাক্ষাৎ করিতে আসেন।

: ডিসেম্বর : পৌষ উৎসবে ও খ্রিস্টদিনে ভাষণ দান।

[লর্ড লিনলিথগো বড়লাট হইয়া আসেন—এপ্রিল ১৯৩৬]

গ্রন্থ : *চিত্রাঙ্গদা নৃত্যনাট্য, পত্রপুট, জাপানে-পারস্যে, শ্যামলী, সাহিত্যের পথে, প্রান্তনী, Education Naturalised, Collected Poems and Plays*।

১৯৩৭ (১৩৪৩-৪৪॥ ১৮৫৮-৫৯ শক) : বয়স ৭৬।

: জানুয়ারি : মাঘোৎসবে কলিকাতায় যাইতে অনিচ্ছা—"আমাদের বাড়িতে অর্থহীন অনুষ্ঠানের আড়ম্বর আমাকে বড়ো লজ্জা দেয়।"

"শান্তিনিকেতনে ১১ই মাঘের উৎসব করতে আমার একটুকু সঙ্কোচ বোধ হয় না।"

: জানুয়ারি ২৭ : কলিকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতিষ্ঠা-দিবসের জন্য গান রচনা। আফ্রিকা সম্বন্ধে কবিতা। [ইথিওপিয়া ইতালি কর্তৃক আক্রান্ত]

: ফেব্রুয়ারি ১১ : কলিকাতায় গিয়া বরাহনগরে উঠিলেন।

: ফেব্রুয়ারি ১৭ : কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন ভাষণ বাংলায় প্রদত্ত। বাংলার ব্যবহার এই প্রথম ও বেসরকারি লোকের সভাপতিত্ব এই প্রথম।

: নৌকাযোগে চন্দননগর গমন এবং বঙ্গসাহিত্য সম্মেলনে বক্তৃতা। সেই রাত্রেই বরাহনগরে প্রত্যাবর্তন।

: মার্চ ২ : স্পেনে গণতন্ত্র আন্তর্জাতিক ফ্যাসিজিমের সহায়তায় বিপর্যস্ত ; তৎসম্বন্ধে কবির মত। **League against Fascism and War** সমিতির সভাপতি হন।

: মার্চ ৩ : রামকৃষ্ণ শতবার্ষিকী ধর্মসংসদে কবির ভাষণ।

: মার্চ ৭ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। পরদিন বিজ্ঞানী স্যার জন রাসেল কর্তৃক শান্তিনিকেতন ভ্রমণ। রাসেল লেখেন, 'It is rare to find so much of the University ideal realized within so small a compass'।

: মার্চ ১৪ : রবিবাসরের ৪০ জন সদস্য কবি সন্দর্শনে আসেন।

: 'সেঁজুতি'র কবিতা রচনা ; মাঝে মাঝে 'প্রহাসিনী' ও 'খাপছাড়া'র কবিতা লিখিতেছেন।

: এপ্রিল ১৪ : নববর্ষ। চীনাভবন গৃহ উন্মোচন। চীন-ভারত সম্বন্ধে ভাষণ। পাটকলে শ্রমিক ধর্মঘট হইলে কবির সহানুভূতি প্রকাশ ও দেশবাসীকে দুস্থদের সাহায্যদানের জন্য উপদেশ।

[আলমোড়ায়]

: এপ্রিল ২৯-জুন ২৭ : দুইমাস আলমোড়ায় বাস। 'বিশ্বপরিচয়', 'ছড়ার ছবি'র কবিতা লেখেন ও ছবি আঁকেন। পঁচিশে বৈশাখ জন্মদিন উদ্‌যাপন।

: জুন ৩০ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: জুলাই : শেষবারের মতো জমিদারির পতিসর ভ্রমণ। পুণ্যাহ পালন।

: অগস্ট ২ : আন্দামান দ্বীপে রাজনৈতিক বন্দিদের প্রতি গভর্নমেন্টের অত্যাচার ও তজ্জন্য অনশন ধর্মঘট সম্পর্কে কলিকাতা টাউন হলে জনসভায় রবীন্দ্রনাথ সভাপতি।

: অগস্ট ১৪ : শান্তিনিকেতনের নিকট সাঁওতাল পল্লীতে 'বৃক্ষরোপণ' উৎসবে কবি পৌরোহিত্য করেন।

: অগস্ট ২৬ : অভিনয়ের জন্য কলিকাতায় ছাত্রছাত্রীদের লইয়া গমন। কবি বেলঘরিয়ায় প্রশান্তচন্দ্রদের বাটিতে উঠিলেন।

: সেপ্টেম্বর ৪, ৫ : 'ছায়া' প্রেক্ষাগৃহে বর্ষামঙ্গল জলসা।

: সেপ্টেম্বর ৬ : শান্তিনিকেতনে ফিরিলেন।

: সেপ্টেম্বর ১০ : উত্তরায়ণে সন্ধ্যায় অকস্মাৎ অজ্ঞান হইয়া পড়েন। কয়েকদিন আশঙ্কাজনক উদ্‌বেগে কাটে। 'প্রান্তিক'-এর কয়েকটি কবিতা রচনা।

: অক্টোবর ২ : 'বিশ্বপরিচয়'-এর ভূমিকা রচনা।

: অক্টোবর ১২ : চিকিৎসার জন্য কলিকাতা গমন। কংগ্রেস কমিটির বহু নেতা তখন সেখানে ; সকলেই কবিকে দেখিতে আসেন। গান্ধীজি আসিতে গিয়া অসুস্থ হইয়া পড়েন, সংবাদ পাইয়া কবি স্বয়ং সেখানে যান।

: অক্টোবর ২৬ : 'বন্দেমাতরম্' গান ও জাতীয়তা সম্বন্ধে পত্র কংগ্রেস প্রেসিডেন্ট জহরলালকে প্রেরণ। কবি-নির্ধারিত প্রথমাংশ জাতীয় সংগীতরূপে গ্রহণে সকলেই একমত।

: নভেম্বর ৪ : শান্তিনিকেতনে ফিরিলেন।

: নভেম্বর ২২ : গিরিডিতে জগদীশচন্দ্র বসুর মৃত্যু। 'প্রান্তিক-এর' কয়েকটি কবিতা।

: ডিসেম্বর : পৌষ উৎসবে ভাষণ 'প্রলয়ের সৃষ্টি'। 'প্রান্তিক'-এর একটি কবিতা ক্রিসমাস দিনে রচিত।

[৫১তম কংগ্রেস ফেব্রুয়ারিতে ফৈজপুরে, সভাপতি জহরলাল নেহেরু। ১৯৩৫-এর সংবিধান ১৯৩৭ এপ্রিল হইতে চালু হইল।]

গ্রন্থ : *খাপছাড়া, সে, ছড়ার ছবি, বিশ্বপরিচয়, Man*।

১৯৩৮ (১৩৪৪-৪৫॥ ১৮৫৯-৬০ শক) : বয়স ৭৭।

: জানুয়ারি—N. E. F. নব শিক্ষা সংঘের সম্মেলনে আগত বিদেশী শিক্ষাবিদরা শান্তিনিকেতনে আসেন। কবি সম্মেলনের জন্য ভাষণ পাঠাইয়া দেন। গান্ধীজি পরিকল্পিত বুনিয়াদি শিক্ষা-পদ্ধতির মৃদু সমালোচনা ছিল।

: লর্ড লোথিয়েন কবির সহিত সাক্ষাৎ করিতে আসেন।

: জানুয়ারি ১৬ : অ্যানড্রুজ কর্তৃক হিন্দিভবনের ভিত্তিস্থাপন। হলবাসিয়া ট্রাস্ট হইতে অর্থসাহায্য প্রাপ্তি।

: চণ্ডালিকা নৃত্যনাট্য রূপদানে ব্যাপৃত। গদ্যছন্দকে গানে সুর দান।

: ফেব্রুয়ারি ১৬ : বাংলার গভর্নর লর্ড ব্র্যাবোর্ন সস্ত্রীক আশ্রম পরিদর্শনে আসেন।

: ফেব্রুয়ারি ২৮ : 'ম্যানচেস্টার গার্ডিয়ান'-এ ভারতের নব সংবিধান সম্বন্ধে কবির পত্র।

: মার্চ ১৬ : দোল পূর্ণিমার বসন্তোৎসবে চণ্ডালিকা নৃত্যনাট্য শান্তিনিকেতনে প্রথম অভিনীত। পরদিন অভিনয়ের দল কলিকাতায় গেল ও মার্চ ১৮ ছায়া প্রেক্ষাগৃহে অভিনয় করিল। কংগ্রেস প্রেসিডেন্ট সুভাষচন্দ্র বসু উপস্থিত হন।

: মার্চ ১৯ : রবীন্দ্রনাথ কলিকাতায় গিয়া অভিনয় দেখিলেন।

: মার্চ ২২ : গান্ধীজির সহিত সাক্ষাৎ ; বাংলার রাজবন্দিদের মুক্তি সম্বন্ধে কথাবার্তা হয়।

: মার্চ ২৬ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন ও এপ্রিল ২৫-এ একমাস পরে কালিম্পং যাত্রা।

: মে ৭ : কালিম্পং হইতে জন্মদিনের কবিতা বেতারযোগে প্রচারিত।

: মে ২১ : জুন ৯ : মংপুতে মৈত্রেয়ী দেবীদের অতিথি। 'বাংলাভাষা পরিচয়' লিখিতেছেন।

: জুন মাসে : পুনরায় কালিম্পঙে আসিয়া প্রায় একমাসকাল অবস্থান।

: জুলাই ৫ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: অগস্ট ১৯ : গগনেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু-সংবাদ পাইলেন।

: জাপানের সাম্রাজ্যবাদ ও রাজ্যলোলুপতার সমালোচনা লইয়া নোগুচির সহিত পত্র বিনিময়। শেষ পত্রে কবি লেখেন, "Wishing your people whom I love, not success, but remorse". কবির এই অভিশাপ বর্ণে বর্ণে ফলে।

: সেপ্টেম্বর ৪ : সর্বপল্লী রাধাকৃষ্ণন শান্তিনিকেতনে। শ্রীনিকেতনে বর্ষামঙ্গল ও বৃক্ষরোপণ উৎসব ; কবির ভাষণ "অরণ্য দেবতা"। "অরণ্য নষ্ট হওয়ায় এখন বিপদ আসন্ন"।

: "মুক্তির উপায়" গল্পের নাট্যরূপ দান।

: সেপ্টেম্বর ২১ : বিদ্যালয় বন্ধ হইয়া যাইবে বলিয়া গান্ধীজির জন্মদিন পালন ও কবির ভাষণ।

: মধ্য-ইউরোপে হিটলালের উপদ্রব। চেকোশ্লোভাকিয়ার স্বাধীনতা হরণ। অধ্যাপক লেসনিকে পত্র ও "প্রায়শ্চিত্ত" কবিতা ('নবজাতক') প্রেরণ।

: নভেম্বর ১৩ : ডক্টর মেঘনাদ সাহা শান্তিনিকেতনে। তাঁহার বক্তৃতায় কবি উপস্থিত।

: নভেম্বর ১৭ : কেবশচন্দ্র সেনের জন্মশতবার্ষিকী উপলক্ষে কবির মন্তব্যলিপি প্রেরণ।

: নভেম্বর ১৮ : কামাল আতাতুর্কের মৃত্যুর পর কবির ভাষণ।

: ডিসেম্বর ৯ : [লন্ডনে লর্ড জেটল্যান্ড (রোনাল্ডশে) কর্তৃক কবির চিত্র প্রদর্শনী উন্মোচন]

: ডিসেম্বর ১১ : কলাভবন সংলগ্ন হ্যাভেল হল উন্মোচন ; সভায় কবির ভাষণ।

: ডিসেম্বর ১৯ : বড়লাট লিনলিথগোর স্ত্রী ও কন্যা Lady Anne Hope-এর শান্তিনিকেতনে আগমন।

: ডিসেম্বর ২৩, ২৪ : পৌষ উৎসবে ও বিশ্বভারতীর প্রতিষ্ঠাদিনে কবির ভাষণ। "যাঁরা এখানে আসেন তাঁদের জানিয়ে রাখি আমাদের এই বিদ্যায়তনে ব্যবসাবুদ্ধি নেই।...আমরা কর্মপ্রচেষ্টার মধ্যে শ্রেয়কে বরণ করবার প্রয়াস করি।"

: এল্‌ম্‌হার্স্ট বিলাত হইতে আসিয়াছেন।

[৫২তম কংগ্রেস হরিপুরা, সভাপতি সুভাষচন্দ্র বসু।]

গ্রন্থ *: প্রান্তিক, চণ্ডালিকা নৃত্যনাট্য, পথে ও পথের প্রান্তে, সেঁজুতি, বাংলাভাষা পরিচয়।*

**১৯৩৯ (১৩৪৫-৪৬॥ ১৮৬০-৬১ শক) : বয়স ৭৮।**

: জানুয়ারি ৯ : ত্রিপুরার মহারাজা বীরবিক্রমমাণিক্য শান্তিনিকেতনে আসিলে কবি কর্তৃক অভিনন্দিত।

: জানুয়ারি ২১ : কংগ্রেস প্রেসিডেন্ট সুভাষচন্দ্র বসু শান্তিনিকেতনে আসেন। বোলপুরে ও শান্তিনিকেতনে তাঁহার সংবর্ধনা।

: জানুয়ারি ৩১ : জহরলাল নেহেরু কর্তৃক হিন্দিভবন উদ্‌বোধন।

: ফেব্রুয়ারি ২ : জহরলাল থাকিতেই সুভাষচন্দ্র পুনরায় আসিলেন। কবির সহিত উভয়ের আলোচনা। তখন কংগ্রেস কর্তৃপক্ষের সহিত সুভাষের মতভেদ আরম্ভ হইয়াছে।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনে বার্ষিক উৎসবে বাবু রাজেন্দ্রপ্রসাদ এবং কলিকাতার লর্ড বিশপ মেট্রোপলিটন আসেন।

: ফেব্রুয়ারি ১৩ : কবির সুহৃৎ নীরব দানবীর আওয়াগড়ের রাজা সূর্যপাল সিং-এর অভ্যর্থনা।

: মার্চ ১৪ : কেরল-কবি ও ভরতনাট্যম্-বিশারদ ভাল্লাথোল-এর আগমন ও কবির সম্মুখে কেরল কলামণ্ডলের শিল্পীদের নৃত্য পরিবেশন।

: এপ্রিল ১৪ : নববর্ষের দিন কবি কর্তৃক 'দিনান্তিকা' চা-চক্র ভবন উদ্‌বোধন। দিনেন্দ্রনাথ ঠাকুরের স্মৃতিচিহ্ন।

: এপ্রিল ১৯ : উড়িষ্যার কংগ্রেস সরকার কর্তৃক কবিকে আহ্বান। পুরীতে তিন-সপ্তাহ। পঁচিশে বৈশাখ উদ্‌যাপন। পুরীর রাজা কর্তৃক 'পরমগুরু' উপাধি দান।

: মে ৪ : সুভাষচন্দ্রকে কবির টেলিগ্রাম ; কংগ্রেসের ব্যবহারে তিনি যে **dignity and forbearance** দেখাইয়াছেন, তজ্জন্য অভিনন্দন।

: মে ৭ : জন্মদিনের উৎসব পালন।

কলিকাতায় প্রত্যাবর্তন, মংপু যাত্রা।

: মে ১৭—জুন ১৭ : মংপুতে গ্রীষ্মযাপন।

: মে ২০ : কংগ্রেস সম্বন্ধে পত্র। 'ত্রিপুরী' কংগ্রেসের মনোভাবে কবির দুশ্চিন্তা ও উদ্‌বেগ। চীনদেশের উপর জাপানের অত্যাচার-কাহিনি শুনিয়া মন অবসন্ন।

: মে ২৯ : কানাডার উদ্দেশে লিখিত কবিতা অটোয়া বেতার কেন্দ্র হইতে তরঙ্গিত হইল।

: জুন ১৯ : মংপু হইতে শান্তিনিকেতনে।

: জুন ২৫—জুলাই ১৭ : শ্রীনিকেতনে বাস করিয়া শান্তিনিকেতনে ফিরিলেন। জুলাই ১৪ : শ্রীনিকেতনের কর্মীদের প্রতি তাঁহার শেষ ভাষণ।

: শ্রীনিকেতনে বাসকালে 'ডাকঘর' নাটিকার জন্য ৬টি নূতন গান রচনা। 'সমুখে শান্তিপারাবার' গানটি এই সময়ে রচিত। 'ডাকঘর' অভিনয় করাইবার ইচ্ছা ছিল।

: অগস্ট ৪ : চীনাভবনের প্রাঙ্গণে বোধিদ্রুমের চারা রোপণ। এইখানে বৃক্ষরোপণ উৎসব হইল।

: অগস্ট ১৯ : কংগ্রেস হইতে বিতাড়িত সুভাষচন্দ্র বসুর চেষ্টায় মহাজাতি সদন প্রতিষ্ঠার আয়োজন হয়; রবীন্দ্রনাথ ভিত্তিস্থাপন করিলেন।

: অগস্ট ২০ : চীন যাত্রার প্রাক্কালে জহরলাল নেহেরু জোড়াসাঁকো ভবনে কবির সহিত সাক্ষাৎ করিয়া যান।

: অগস্ট ২৭ : শান্তিনিকেতনে বর্ষামঙ্গল : বহু নূতন গান রচিত হয়।

: অগস্ট ২৯ : শ্রীনিকেতনে হলকর্ষণ উৎসবে ভাষণ।

: সেপ্টেম্বর ৬ : কলিকাতায় আগমন। ২য় মহাযুদ্ধ সম্বন্ধে বিবৃতিতে স্বাক্ষর দান।

: সেপ্টেম্বর ১২ : নভেম্বর ৯ : পুনরায় মংপুতে। সেপ্টেম্বরে 'রবীন্দ্র-

রচনাবলী'র ১ম খণ্ড কবির ভূমিকাসহ প্রকাশিত। মংপু বাসকালে বহুবিষয়ে রচনা লিখিতেছেন।

: নভেম্বর ১১ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। বিশ্বভারতীর নানা পরিবর্তনে কবিকে আচার্যরূপে নিমিত্তের ভাগী হইতে হয়।

: ডিসেম্বর ১৫ : মেদিনীপুর যাত্রা। কলিকাতা কর্পোরেশনের উদ্যোগে খাদ্য ও পুষ্টি সম্বন্ধে প্রদর্শনীর উদ্‌বোধন ও ভাষণদান। হাওড়া স্টেশনে সুভাষচন্দ্র কবির সহিত একান্তে সাক্ষাৎ করেন।

: ডিসেম্বর ১৬ : মেদিনীপুরে বিদ্যাসাগর স্মৃতিমন্দিরের উদ্‌বোধন। ১৭ই সংবর্ধনা সভা।

: ডিসেম্বর ২০ : শান্তিনিকেতনে ফিরিয়া গান্ধীজিকে সুভাষচন্দ্র সম্বন্ধে টেলিগ্রাম।

: ডিসেম্বর ২১ : চীনা চিত্রশিল্পী জুপেয়ঁর আগমন ও কলাভবনে কবি কর্তৃক অভ্যর্থনা।

: ডিসেম্বর ২৩ : পৌষ উৎসবে ভাষণ "অন্তর্দেবতা"। বড়দিনে অ্যান্‌ড্রুজের উপাসনা। ইহাই মন্দিরে অ্যান্‌ড্রুজের শেষ ভাষণ।

: ডিসেম্বর ৩০ : কবির পৌত্রী (পালিতা) নন্দিনীর বিবাহোৎসব।

[৫৩তম কন্‌গ্রেস—ত্রিপুরীতে ; সভাপতি সুভাষচন্দ্র বসু (অসুস্থ)।]

গ্রন্থ : *প্রহাসিনী, আকাশপ্রদীপ, শ্যামা নৃত্যনাট্য, পথের সঞ্চয়, রবীন্দ্র-রচনাবলী ১ম ও ২য় খণ্ড।*

১৯৪০ (১৩৪৬-৪৭ ॥ ১৮৬১-৬২ শক) : বয়স ৭৯।

: জানুয়ারি ২৫ : শান্তিনিকেতনে মাঘোৎসবের ভাষণ "পূর্ণের সাধনা" পঠিত হয়।

: ফেব্রুয়ারি ৬ : শ্রীনিকেতনের বার্ষিক উৎসবে প্রধান অতিথি শিক্ষামন্ত্রী আজিজুল হক ; কবির ভাষণ "পল্লীসেবা"।—"আজ বিজ্ঞানের শিক্ষাকে সর্বত্র ছড়িয়ে দিতে হবে।"

: গান্ধীজি ও কস্তুরাবাঈয়ের শান্তিনিকেতনে কবিকে শেষবারের মতো দেখিবার জন্য আগমন। আম্রকুঞ্জে গান্ধী-সংবর্ধনা। পরদিন গান্ধীজির আশ্রম পরিদর্শন।

: ফেব্রুয়ারি ১৯ : গান্ধীজির আশ্রম ত্যাগকালে কবি কর্তৃক তাঁহাকে বিশ্বভারতীর ভার গ্রহণের অনুরোধপূর্ণ পত্র প্রদান।

: ফেব্রুয়ারি ২১ : সিউড়ির মেলা কবি কর্তৃক উদ্‌বোধন।

: মার্চ ১-৩ : খানা জংশন হইতে মোটরে বাঁকুড়ায়। তথায় প্রদর্শনীর উদ্‌বোধন; মাতৃসদন এবং শিশুমঙ্গল কেন্দ্র স্থাপন। ছাত্রসভায় ভাষণ। কলিকাতা হইয়া শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: মার্চ ৩১ : গ্রেট ব্রিটেনের National Council of Civil Liberties-এর সভাপতি Nevinson কর্তৃক কবিকে ওই সভার সহকারী-সভাপতিপদ গ্রহণের অনুরোধ ও কবির স্বীকৃতি।

: এপ্রিল ৫ : কলিকাতায় নার্সিংহোমে অ্যানড্রুজের মৃত্যু। সন্ধ্যায় শান্তিনিকেতনে মন্দিরে প্রদত্ত কবির প্রার্থনা-ভাষণে অ্যানড্রুজের জীবনে খ্রিস্ট আদর্শের পূর্ণতার কথা বলেন।

: এপ্রিল ১৪ : নববর্ষের দিন কবির জন্মোৎসবে ভাষণ। চীন হইতে অভিনন্দন।

: এপ্রিল ১৭ : কালিম্পং-এর পথে কলিকাতায় কয়দিন। ১৯ : ট্রাস্ট হাউস নামে কাষ্ঠ ব্যবসায়ীর দোকান উন্মোচন। সেইদিন সাংবাদিক বৈঠকে সমকালীন রাজনীতি লইয়া আলোচনাটি সম্পাদিত হইয়া প্রকাশিত না হওয়ায় পরে নানা তীব্রতার কারণ হয়।

: এপ্রিল ২০—মে ৭ : মংপুতে (দ্র° মংপুতে রবীন্দ্রনাথ)। মংপুতে জন্মোৎসব। মে ৩ : কলিকাতায় সুরেন্দ্রনাথ ঠাকুরের মৃত্যু।

: মে ৮-জুন ২৮ : কালিম্পঙে বাস।

: মে ১২ : শান্তিনিকেতনে কালীমোহন ঘোষের মৃত্যু।

: মে ৮ : পৃথিবী ও ভারতের রাজনৈতিক অবস্থা সম্পর্কে মার্কিন প্রেসিডেন্ট রুজ্‌ভেল্টকে পত্র প্রেরণ।

: জুন ২৯ : কলিকাতায় প্রত্যাবর্তন। জোড়াসাঁকোর 'বিচিত্রা' ভবনে 'গীতালি' নামে সংগীত বিদ্যালয়ের উদ্‌বোধনে ভাষণ দান।

: জুলাই ২ : অবলা বসু প্রতিষ্ঠিত নারীদের শিল্প শিক্ষালয় 'বাণীভবন' পরিদর্শন।

: জুলাই ৩ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন।

: জুলাই ২৪ : বোলপুরে প্রথম টেলিফোন অফিস কবি কর্তৃক উদ্‌বোধন।

: অগস্ট ১ : ধীরেন্দ্রমোহন সেন দিল্লিতে শিক্ষাবিভাগে ভালো চাকুরি পাইয়া বিশ্বভারতী হইতে চলিয়া গেলেন।

: অগস্ট ৭ : অক্সফোর্ড বিশ্ববিদ্যালয় হইতে কবিকে ডক্টরেট উপাধি দান ; তজ্জন্য ভারতের প্রধান বিচারপতি স্যার মরিস গয়ার প্রভৃতি অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের বহু কৃতিমানরা আসেন।

: অগস্ট ১০ : গোস্বামী তুলসীদাসের মৃত্যুতিথিতে শান্তিনিকেতনে আয়োজিত সভায় কবির ভাষণ।

: সেপ্টেম্বর ৩ : বর্ষা উৎসব। ইহাই বর্ষা উৎসবে কবির শেষ উপস্থিতি। "ল্যাবরেটরি" গল্প শেষ করিয়াছেন। "দায়ে পড়ে লিখতে বাধ্য হয়েছিলুম। বহু কষ্টে লিখে নিষ্কৃতি নিয়েছি।"

: সেপ্টেম্বর ১৭ : চিকিৎসার জন্য কলিকাতায় গমন ও চিকিৎসকদের নিষেধ সত্ত্বেও ১৯-এ কালিম্পং যাত্রা।

: সেপ্টেম্বর ২৬ : কালিম্পঙে হঠাৎ গুরুতররূপে পীড়িত হইয়া পড়েন ;

অত্যন্ত সংকটকাল। টেলিফোনে কলিকাতায় আত্মীয় ডাক্তাররা সংবাদ পাইয়া তথায় গমন ও সেপ্টেম্বর ২৯ : কলিকাতায় আনয়ন। প্রায় দুই মাস কলিকাতায় শয্যাশয়ী ; 'রোগশয্যা'র কবিতা রচনা।

: নভেম্বর ২৯ : শান্তিনিকেতনে প্রত্যাবর্তন। অসুস্থ অবস্থায় মুখে মুখে কবিতা, ছড়া বলেন। 'আরোগ্য'র কবিতা রচনা।

: ডিসেম্বর ১০ : চীন হইতে আগত শুভ-ইচ্ছা বাহিনীর নেতা তাই-চি-তাও কবির কক্ষে গিয়া দেখা করেন।

: পৌষ উৎসবে কবির শেষ ভাষণ 'আরোগ্য' মন্দিরে পঠিত হইল।

[৫৪তম কংগ্রেস রামগড়ে : সভাপতি আবুলকালাম আজাদ।]

গ্রন্থ : *নবজাতক, সানাই, চিত্রলিপি ১, রোগশয্যা, রবীন্দ্ররচনাবলী ৩য়, ৪র্থ,* ৫ম ও *অচলিত সংগ্রহ গ্রন্থ ১ম, My Boyhood Days* (Miss Sykes কর্তৃক 'ছেলেবেলা'র ইংরাজি অনুবাদ)।

১৯৪১ (১৩৪৭-৪৮॥ ১৮৬২-৬৩ শক) : বয়স ৮০।

: জানুয়ারি ২৪ : শান্তিনিকেতন মন্দিরে মাঘোৎসবের শেষ ভাষণ পঠিত হইল।

[জানুয়ারি ২৬ : গৃহ-অন্তরীণাবদ্ধ সুভাষচন্দ্রের অন্তর্ধান।]

: 'জন্মদিন'-এর কবিতা রচনা।

: ফেব্রুয়ারি-মার্চ : 'গল্প-সল্প'-র গল্প ও কবিতাগুলি রচিত হয়। ইহার শেষ রচনা মার্চ ১১ : 'দাদা হব ছিল বিষম শখ'।

: ফেব্রুয়ারি ২ : বসন্ত উৎসবের শেষ কবিতা রচনা (জন্মদিন—৪)।

: এপ্রিল ১৪ : নববর্ষ ১৩৪৮। 'সভ্যতার সংকট' প্রবন্ধ পঠিত হয়। নববর্ষের শেষ ভাষণ।

: মে ৬ : জন্মদিন উপলক্ষে শেষ কবিতা ('শেষলেখা' ১০)।

: মে ৮ : পঁচিশে বৈশাখ ভারতব্যাপী জন্মোৎসব।

: মে ১৩ : ত্রিপুরা দরবার হইতে প্রতিনিধিরা আসিয়া কবিকে 'ভারতভাস্কর' উপাধিদান।

: দারুণ গ্রীষ্মে বুদ্ধদেব বসুর সহিত সাহিত্য-বিষয়ক আলোচনা ('সাহিত্যের স্বরূপ')।

: জুন ৮ : রোগশয্যা হইতে মিস র‍্যাথ্‌বোনের ভারতের ও বিশেষভাবে কারাগারে আবদ্ধ জহরলালের নিন্দাসূচক রচনার উত্তর প্রদান। পীড়া বৃদ্ধি পাইতে থাকিলে চিকিৎসকদের পরামর্শে জুলাই ২৫ : কবিকে কলকাতায় স্থানান্তরিত করা হইল। কবির শেষবারের মতো আশ্রম ত্যাগ।

: জুলাই ৩০ : কলিকাতায় শেষ কবিতা মুখে মুখে রচনা (দ্র° 'শেষ

*লেখা')*।

: অগস্ট ৩ : শরীরের অবস্থা খারাপ হইতে থাকে।

: অগস্ট ৭ : ২২ শ্রাবণ ১৩৪৮ বেলা ১২-৩০ মি° রাখিপূর্ণিমার অবসানে কবির শেষ নিঃশ্বাস পড়ে। মৃত্যুকালে বয়স ৮০ বৎসর ৩ মাস।

[২য় মহাযুদ্ধের ২য় বৎসর]

গ্রন্থ : *আরোগ্য, জন্মদিনে, সভ্যতার সংকট, আশ্রমের রূপ ও বিকাশ, রবীন্দ্ররচনাবলী ৬ষ্ঠ, ৭ম ও ৮ম খণ্ড,* The Crisis in Civilisation।

তোমার সৃষ্টির পথ রেখেছ আকীর্ণ করি
বিচিত্র ছলনা-জালে,
হে ছলনাময়ী।
মিথ্যা বিশ্বাসের ফাঁদ পেতেছ নিপুণ হাতে
সরল জীবনে।
এই প্রবঞ্চনা দিয়ে মহত্ত্বেরে করেছ চিহ্নিত ;
তার তরে রাখনি গোপন রাত্রি।
তোমার জ্যোতিষ্ক তারে
যে পথ দেখায়
সে যে তার অন্তরের পথ,
সে যে চিরস্বচ্ছ,
সহজ বিশ্বাসে সে যে
করে তারে চিরসমুজ্জ্বল।
বাহিরে কুটিল হোক অন্তরে সে ঋজু,
এই নিয়ে তাহার গৌরব।
লোকে তারে বলে বিড়ম্বিত।
সত্যেরে সে পায়
আপন আলোকে ধৌত অন্তরে অন্তরে।
কিছুতে পায় না তারে প্রবঞ্চিতে,
শেষ পুরস্কার নিয়ে যায় সে যে
আপন ভাণ্ডারে।
অনায়াসে যে পেরেছে ছলনা সহিতে
সে পায় তোমার হাতে
শান্তির অক্ষয় অধিকার।

জোড়াসাঁকো। কলিকাতা
৩০ জুলাই, ১৯৪১। সকাল সাড়ে নয়টা

## নির্দেশিকা

# ঠাকুর গোষ্ঠীর বংশলতা

কিংবদন্তিমূলক সামাজিক ইতিহাস মতে কান্যকুব্জ হইতে আগত পঞ্চব্রাহ্মণ মধ্যে শাণ্ডিল্যগোত্রীয় ভট্টনারায়ণ হইতে জগন্নাথ কুশারী ও কাশ্যপগোত্রীয় বীতরাগ হইতে তদীয় পত্নীর উদ্ভব। ইহাদের পুত্র পুরুষোত্তম হইতে কলিকাতা 'ঠাকুর' পরিবারের প্রতিষ্ঠাতা পঞ্চানন কুশারী ওরফে ঠাকুর পঞ্চম পুরুষ অধস্তন।




* দক্ষিণানাথের পুত্রদের মধ্যে কামদেব ও জয়দেব মুসলমান ধর্ম গ্রহণ করায় শুকদেব যবনদোষে দুষ্ট এই অপবাদে ব্রাহ্মণ সমাজ কর্তৃক অপাঙ্‌ক্তেয় হয় ; তদবধি ইহারা 'পিরালি' ব্রাহ্মণ নামে পরিচিত। শুকদেব বহু চেষ্টা ও চক্রান্তের পর তদীয় ভগ্নীর বিবাহ মুখুজ্জে বংশীয় মঙ্গলাচরণের সহিত ও নিজ কন্যার বিবাহ কুশারী বাঁড়ুজ্জে বংশীয় জগন্নাথের সহিত দিতে সমর্থ হন।

×× পুরুষোত্তম সম্বন্ধে কিংবদন্তি যে তিনি যবনী গর্ভজাত কন্যা বিবাহ করেন।

× পঞ্চানন কুশারী ১৮ শতকের গোড়ায় খুলনা দক্ষিণডিহি ত্যাগ করিয়া কলিকাতা গোবিন্দপুরে আসিয়া বাস করেন। এখান হইতেই 'ঠাকুর' পদবির আরম্ভ।

## তালিকা ১ জোড়াসাঁকো বংশ

পঞ্চানন ঠাকুর
জয়রাম
(মৃঃ ১৭৫৬)

আনন্দীরাম
নীলমণি—
মৃঃ ১৭৯১
গোবিন্দরাম
দর্পনারায়ণ
×

(ত্যজ্যপুত্র)

রামলোচন
১৭৫৪—১৮০৭
+
অকালদেবী
মৃঃ ১৮৩৮

দ্বারকানাথ
দত্তক পুত্র
১৭৯৪—১৮৪৬

রামমণি—
১৭৫৯—১৮৩৩
+
মেনকা
১মা পত্নী

জাহ্নবী
রাসবিলাসী
মদনমোহন*
চন্দ্রমোহন

রাধানাথ
১৭৯০—১৮২৮
মথুরানাথ
ব্রজেন্দ্রনাথ

দ্বারকানাথ

+e
দর্গামণি
২য়া পত্নী

রমানাথ—নৃপেন্দ্রনাথ
১৮০০—১৮৮১
দ্রবময়ী

রামবল্লভ—বিনোদিনী—
১৭৬৭—১৮২৪

ঈশ্বর মুখোঃ
নবীন মুখোঃ
কালাচাঁদ মুখোঃ

---

* মদনমোহন চট্টোপাধ্যায়—দিনেন্দ্র—ধীরেন্দ্র—খগেন্দ্র

× দর্পনারায়ণের বংশাবলী পরবর্তী পৃষ্ঠায় দেওয়া আছে।

## তালিকা ২ পাথুরিয়াঘাটা বংশ

জয়রাম—
- দর্পনারায়ণ- ১৭৩১-১৭৯৩ + তারিণীদেবী ১মা পত্নী +
  - রাধামোহন
  - গোপীমোহন-
    - সূর্যমোহন—ত্রিপুরাসুন্দরী ×
    - চন্দ্রমোহন
    - নন্দলাল
    - কালিমোহন
    - হরকুমাব—
      - মহারাজা যতীন্দ্রমোহন
      - রাজা শৌরীমোহন
    - প্রসন্নকুমার—জ্ঞানেন্দ্রমোহন ×× ১৮০১—১৮৬৬
  - কৃষ্ণমোহন
  - হরিমোহন
  - প্যারিমোহন
- বদনমণি ২য়া পত্নী
  - লাডলিমোহন
  - মোহিনীমোহন—গোপাললাল—কালীকৃষ্ণ

---

× ত্রিপুরাসুন্দরীর পুত্র রাজা দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায়। দক্ষিণারঞ্জন হিন্দু কলেজের নামকরা নব্যবঙ্গের নায়ক ছিলেন, পরে অযোধ্যায় তালুকদার ও রাজা উপাধি প্রাপ্ত হন।

•× × প্রসন্নকুমারের একমাত্র পুত্র জ্ঞানেন্দ্রমোহন খ্রিস্টান হইলে তাহাকে ত্যজ্যপুত্র করেন ভ্রাতুষ্পুত্র যতীন্দ্রমোহনকে সম্পত্তি দেন। বহু মামলা মোকদ্দমার পর যতীন্দ্রমোহনের অবর্তমানে প্রদ্যোৎকুমার এই সম্পত্তির মালিক হন।

. রাজা প্রফুল্লনাথ কালীকৃষ্ণের পৌত্র।

## তালিকা—৩ দ্বারকানাথ ।। গুণেন্দ্রনাথ

| | | | |
|---|---|---|---|
| দ্বারকানাথ— | দেবেন্দ্রনাথ | গণেন্দ্রনাথ (নিঃসন্তান) | |
| ১৭৯৪—১৮৪৬ | নরেন্দ্রনাথ | ১৮৪১—৬৯ | |
| + | গিরীন্দ্রনাথ— | গুণেন্দ্রনাথ * | |
| দিগম্বরী দেবী | (১৮২০—৫৪) | ১৮৪৭—৮১ | |
| | + যোগমায়া | কুমুদিনী+নীলকমল মুখোপাধ্যায় | |
| | ভূপেন্দ্রনাথ | | |
| | নগেন্দ্রনাথ | কাদম্বিনী— | |
| | (১৮২৯-৫৮) | + যজ্ঞেশ গঙ্গোঃ | জ্যোতিপ্রকাশ—যামিনী |
| | + ত্রিপুরাসুন্দরী | | |

| | | | |
|---|---|---|---|
| * গুণেন্দ্রনাথ— | গগনেন্দ্র— | কনক— | অনুভা—শুভা+সুপ্রিয় |
| ১৮৪৭—৮১ | ১৮৬৭—১৯৩৮ | | |
| + | | নবেন্দ্র | গীতীন্দ্র—শর্মিলা |
| | | + অর্পণা (দ্র° নলিনী) | |
| সৌদামিনী | | | |
| | সমরেন্দ্র— | ব্রতীন্দ্র | |
| | ১৮৭০—১৯৫১ | | |
| | | মাধবিকা | |
| | | + শচীন্দ্রনাথ ভট্টাচার্য × | |
| | | করুণা— | মোহনলাল |
| | অবনীন্দ্র | + মণিলাল গঙ্গোঃ | শোভনলাল |
| | ১৮৭১—১৯৫১ | অলকেন্দ্র — অমিতেন্দ্র | |
| | | সুরূপা (ডাকঘরে সুধার ভূমিকা ১৯১৭) | |
| | বিনয়িনী | | প্রতিমা + রথীন্দ্রনাথ ঠাকুর |
| | —শেষেন্দ্রভূষণ চট্টোঃ | | কালিদাস চট্টোপাধ্যায় |
| | সনয়নী | | |
| | + রজনীমোহন চট্টোঃ | | |

---

× শচীন্দ্রনাথের জ্যেষ্ঠ সহোদর সত্যেন্দ্রনাথ ভট্টাচার্যের সহিত রবীন্দ্রনাথের দ্বিতীয়া কন্যা রেণুকার বিবাহ হয়।

## তালিকা ৪ মহর্ষি দেবেন্দ্রনাথের সন্তানগণ

| | |
|---|---|
| দেবেন্দ্রনাথ— | কন্যা ১৮৩৮ অল্পায়ু |
| (১৮১৭—১৯০৫) | ১ দ্বিজেন্দ্রনাথ (১৮৪০—১৯২৬) |
| সাবদাদেবী | ২ সত্যেন্দ্রনাথ (১৮৪২—১৯২৩) |
| | ৩ হেমেন্দ্রনাথ (১৮৪৪—১৮৮৪) |
| | ৪ বীবেন্দ্রনাথ (১৮৪৫—১৯১৫) |
| | ৫ সৌদামিনী (১৮৪৭—১৯২০) |
| | ৬ জ্যোতিবিন্দ্রনাথ (১৮৪৯—১৯২৫) |
| | ৭ সুকুমাবী (১৮৫০—৬৪) |
| | ৮ পুণ্যেন্দ্রনাথ (১৮৫২—৫৭) |
| | ৯ শবৎকুমাবী (১৮৫৪—১৯২০) |
| | ১০ স্বর্ণকুমাবী (১৮৫৬—১৯৩২) |
| | ১১ বর্ণকুমাবী (১৮৫৮—১৯৪৮) |
| | ১২ সোমেন্দ্রনাথ (১৮৫৯—১৯২২) |
| | ১৩ রবীন্দ্রনাথ (১৮৬১—১৯৪১) |
| | ১৪ বুধেন্দ্র (১৮৬৩—৬৪) |

## তালিকা ৫ মহর্ষির সন্তানদের অধস্তন বংশলতিকা

১। দ্বিজেন্দ্রনাথ
১৮৪০—১৯২৬
\+
সর্বসুন্দরী

দ্বিপেন্দ্রনাথ
১৮৬২-১৯২২
\+
সুশীলা দেবী*
\+
হেমলতা দেবী
নিঃসন্তান ×

দিনেন্দ্রনাথ (১৮৮২—১৯৩৫)
\+ কমলা (নিঃসন্তান)
নলিনী — + † সুহৃদনাথ চৌধুরী — পূর্ণিমা+সবীর সঞ্জীব চৌধুরী; অর্পণা+নবেন্দ্র

অরুণেন্দ্রনাথ—
ললিতা— +জ্ঞানচন্দ্র বড়ুয়া — ইরা
সাগরিকা
কণিকা
অজীন্দ্র— +অমিতা (অজিত চক্রবর্তীর কন্যা) — অভীন্দ্র

নীতীন্দ্রনাথ
যৌবনে মৃত

সুধীন্দ্রনাথ
(১৮৬৯—১৯২৯)
\+
চারুবালা
রমা+গিরিজা মুখোপাধ্যায়
সৌম্যেন্দ্রনাথ + শ্রীমতী হাতি সিংহ
এনা — + ডাঃ রায় (খ্রিস্চান) — রণেন্দ্র, কৃষ্ণ, Vedo ফরাসি

সরোজা
\+ মাহিনী চট্টোঃ
×
— নয়নমোহন, তপনমোহন

উষা
\+রমণী চট্টোঃ
×
— রজতমোহন

কৃতীন্দ্রনাথ (নিঃসন্তান)
\+সুকেশী মৃ ১৯১৮
\+ সবিতা

---

* বরিশাল লাকুটিয়ার জমিদার রাখাল রায়চৌধুরীর দুই কন্যার সহিত দ্বিপেন্দ্রনাথ অরুণেন্দ্রনাথের বিবাহ হয়। দেবকুমার রায়চৌধুরী দিনেন্দ্রনাথের সাক্ষাৎ মাতুল।

× হেমলতা, মোহিনীমোহন, রমনীমোহন, রজনীমোহন প্রভৃতি ইহারা রামমোহন রায়ের পুত্র রাধাপ্রসাদের দৌহিত্র ললিতমোহন চট্টোপাধ্যায়ের সন্তান।

† সুহৃদনাথ—আশুতোষ, প্রমুখ, মন্মথ চৌধুরীর ভ্রাতা।

## তালিকা ৫ মহর্ষির সন্তানদের অধস্তন বংশলতিকা

| | | | |
|---|---|---|---|
| ২। সত্যেন্দ্রনাথ— | | সুবীরেন্দ্র | } সুপ্রিয় |
| ১৮৪২–১৯২৩ | সুরেন্দ্রনাথ— | +পূর্ণিমা (বুবু) | +শুভ্রা |
| + | ১৮৭২–১৯৪০ | মঞ্জু+ক্ষিতীশ চট্টোপাধ্যায় | |
| জ্ঞানদানন্দিনী | +সংজ্ঞা | জয়া+কুঞ্জপ্রসাদ সেন | |
| | (প্রিয়নাথ শাস্ত্রীর | প্রবীর | |
| | কন্যা) | মিহির | |
| | | সনৃত | |
| | ইন্দিরা দেবী (১৮৭৩–১৯৬১) | | |
| | + প্রমথ চৌধুরী (নিঃসন্তান) | | |
| | কবীন্দ্র | | |

| | | |
|---|---|---|
| ৩। হেমেন্দ্রনাথ | প্রতিভা (১৮৬৫–১৯১২) | } আর্য্যকুমার |
| ১৮৪৪–৮৪ | +আশুতোষ চৌধুরী | |
| + | হিতেন্দ্র | |
| নীপময়ী | +সরোজিনী | } হৃদ্যেন্দ্রনাথ |
| | ক্ষিতীন্দ্রনাথ | |
| | +ধৃতিমতি | } ক্ষেমেন্দ্রনাথ |
| | ঋতেন্দ্র | } সুভগেন্দ্র (সুভো ঠাকুর) |
| | + | বাসবেন্দ্র |
| | ‡ অলকা | সিদ্ধেন্দ্র |
| | প্রজ্ঞাসুন্দরী + লক্ষ্মীকান্ত বেজ বড়ুয়া | |
| | * অভিজ্ঞা + দেবেন্দ্রনাথ চট্টোপাধ্যায় | |
| | মনীষা + দেবেন্দ্রনাথ চট্টো —দীপ্তি+প্রসন্নকুমার+ | |
| | শোভনা—নগেন্দ্রনাথ মুখোপাধ্যায় | |
| | সুনৃতা + নন্দলাল ঘোষাল | |
| | সুষমা + যোগেন্দ্রনাথ মুখোপাধ্যায় | |
| | সুদক্ষিণা + পণ্ডিত জ্বলাপ্রসাদ | |

‡ অলকা রমানাথ ঠাকুরের দৌহিত্রী

* অভিজ্ঞার সুকণ্ঠের কথা রবীন্দ্রনাথ বহুস্থানে বলিয়াছেন।

† ডক্টর প্রসন্নকুমার আচার্য ভারতীয় শিল্পশাস্ত্র সম্বন্ধে বহু গ্রন্থের লেখক, এলাহাবাদ বিশ্ববিদ্যালয়ে অধ্যাপক ছিলেন।

## তালিকা ৫ মহর্ষির সন্তানদের অধস্তন বংশলতিকা

| | |
|---|---|
| ৪। বীরেন্দ্রনাথ<br>(১৮৪৫—১৯১৫)<br>+<br>প্রফুল্লময়ী | বলেন্দ্রনাথ (১৮৭০—৯৯)<br>+<br>সুশীলতা (সুসি)<br>[পাথুরিয়াঘাটার দৌহিত্রীপুত্র<br>সার্জন মেজর ফকিরচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের কন্যা] |

| | | | |
|---|---|---|---|
| ৫। সৌদামিনী<br>(১৮৪৭—১৯২০)<br>+<br>সারদাপ্রসাদ গঙ্গোঃ<br>মৃত ১৮৮৩ ডিসেম্বর | সত্যপ্রসাদ*<br>(১৮৫৯—১৯৭০)<br>ইরাবতী (১৮৬১—১৯১৮)<br>+নিত্যরঞ্জন মুখোঃ | সুপ্রকাশ<br>শান্তা+প্যারিলাল বন্দ্যোপাধ্যায | |
| | ইন্দুমতী—<br>+নিত্যানন্দ চট্টোঃ | লীলা—<br>+মন্মথ চৌধুরী<br>(আশুতোষের ভ্রাতা) | নিখিল<br>দেবিকারানী<br>+রোত্ররিখ্ |

৬। জ্যোতিরিন্দ্রনাথ
(১৮৪৯—১৯২৫)
+
কাদম্বরী দেবী
(১৮৫৯—১৮৮৪)
নিঃসন্তান

৭। সুকুমারী (১৮৫০—৬৪)
+ হেমেন্দ্রনাথ মুখোপাধ্যায়। পাথুরিয়াঘাটার শ্যামলাল ঠাকুরের দৌহিত্র। প্রথম ব্রাহ্মবিাহ।

৮। পুণ্যেন্দ্রনাথ (অল্পায়ু)

---

* সত্যপ্রসাদ—রবীন্দ্রনাথের কাব্যগ্রন্থাবলীর প্রথম প্রকাশক। ইহার ভগ্নী ইরার কথা রবী সাহিত্যে নানাস্থানে আছে। সত্যপ্রসাদের কন্যা শান্তার বিবাহ দিনে কাশীতে কবি উপস্থিত হন। ১৯১৪-এ এলাহাবাদে ইহাদের বাটীতে 'ছবি' কবিতা লিখিত হয়।

## তালিকা ৫ মহর্ষির সন্তানদের অধস্তন বংশলতিকা

| | |
|---|---|
| ৯। শরৎকুমারী<br>(১৮৫৪—১৯২০)<br>যদুনাথ মুখোপাধ্যায় | সুশীলা<br>+ শীতলাকান্ত চট্টোপাধ্যায়<br>সুপ্রভা<br>+ সুকুমার হালদার—অসিত হালদার<br>যশঃপ্রকাশ<br>স্বয়ংপ্রভা<br>+অশ্বিনীকমার<br>চিরপ্রভা<br>+নলিনীকান্ত বন্দ্যোপাধ্যায়<br>জ্ঞানপ্রকাশ |
| ১০। স্বর্ণকুমারী<br>(১৮৫৬—১৯৩২)<br>+<br>জানকীনাথ ঘোষাল | হিরণ্ময়ী (১৮৬৮—১৯২৫)<br>+ফণীন্দ্রনাথ মুখোঃ<br>(পি. মুখার্জি) — কল্যাণী মল্লিক<br><br>জ্যোৎস্নানাথ (আই সি এস)<br>(১৮৭১—১৯৬২)<br>+সুকৃতিদেবী [কেশবচন্দ্র সেনের দৌহিত্রী, কোচবিহার রাজকুমাবী]<br>সরলা দেবী (১৮৭২—১৯৪৫)<br>+পণ্ডিত রামভূজ দত্তচৌধুরী } দীপ |

## তালিকা ৫ মহর্ষির সন্তানদের অধস্তন বংশলতিকা

| | |
|---|---|
| ১১। বর্ণকুমারী<br>(১৮৮৫—১৯৪৮)<br>+ সতীশচন্দ্র মুখোঃ | সরোজনাথ<br><br>অশোকনাথ |

১২। সোমেন্দ্রনাথ (১৮৫৯—১৯২২) অবিবাহিত

| | | |
|---|---|---|
| ১৩। রবীন্দ্রনাথ<br>(১৮৬১—১৯৪১)<br>+<br>মৃণালিনী<br>(১৮৭৩—১৯০২) | মাধুরীলতা (বেলা) (১৮৬৬—১৯১৮) নিঃসন্তান—<br>+<br>শরৎ চক্রবর্তী<br>(কবি বিহারীলালের পুত্র) | |
| | রথীন্দ্রনাথ (১৮৮৮—১৯৬১)<br>+<br>প্রতিমা দেবী* (নিঃসন্তান) | পালিতা কন্যা<br>নন্দিনী |
| | রেণুকা (রানী) (১৮৯০—১৯০৩)<br>+<br>সত্যেন্দ্রনাথ ভট্টাচার্য× | |
| | মীরা (অতসী) (১৮৯৩-১৯৬৯)<br>+<br>নগেন্দ্রনাথ গাঙ্গুলি | নীতীন্দ্রনাথ (১৯১২—৩২)<br>নন্দিতা (১৯১৬)<br>+কৃষ্ণ কৃপালনী |
| | শমীন্দ্র (১৮৯৬—১৯০৭) | |

---

* প্রতিমা দেবী, গগনেন্দ্রনাথের ভগ্নী বিনয়িনী দেবীর কন্যা।

× সত্যেন্দ্রনাথের কনিষ্ঠ ভ্রাতা ব্যারিস্টার শচীন্দ্রনাথের সহিত সমরেন্দ্রনাথ ঠাকুরের কন্যার বিবাহ হয়।